শান্তস্বভাব, কিন্তু সুরাপানে অতিশয় আসক্ত। ডেন্মার্কের নাবিকেরা জাহাজের কর্ম্মে বিলক্ষণ দক্ষ, অন্যান্যদেশীয় বণিকেরা পণ্যবহনকার্য্যে ইহাদিগকে সচরাচর নিযুক্ত করিয়া থাকে। দিনেমারেরা কৃষি ও শিল্প কর্ম্মের তাদৃশ চর্চ্চা করে না; পাশুপাল্যই ইহাদের প্রধান ব্যবসায়। বাণিজ্য বিষয়ে ইহাদের অনুরাগ দিন দিন বৃদ্ধি হইতেছে।

ডেন্মার্কে দুইটী বিশ্ববিদ্যালয় ও আর আর বিদ্যালয় অনেক আছে। এখানকার রাজনিয়ম-অনুসারে সকলকেই আপন সন্তানদিগকে অন্ততঃ সপ্তম-বর্ষ-পর্য্যন্ত বিদ্যালয়ে নিযুক্ত রাখিতে হয়। ডেন্মার্কের প্রায় সকল লোকেই লিখিতে পড়িতে পারে। কিন্তু শিক্ষাপ্রণালী কদর্য্য বলিয়া প্রকৃত বিদ্যার চর্চ্চা কিছুই হয় না।

ডেন্মার্কের রাজধানী কোপেনহেগেন, জিলণ্ড দ্বীপের অন্তর্গত। এ দেশের আর আর প্রধান নগরেব নাম রস্কিল্ড, এল্সিনর, আল্বর্গ ও ওডেন্স। রস্কিল্ড নগরে পূর্ব্বে রাজধানী ছিল। এল্সিনর নগরে ডেন্মার্কপতির কুৎঘর; যে সকল বণিকপোত বাল্টিক সাগরে প্রবিষ্ট অথবা তথা হইতে বহির্গত হয়, সকলকেই ঐ কুৎঘরে মাশুল দিয়া যাইতে হয়। কেবল ডেন্মার্কীয় ও সুইডেনিক পোত সকল মাশুল ভার হইতে বিনির্ম্মুক্ত। আল্বর্গ জট্লণ্ডের, ওডেন্স ফিয়ুনেন দ্বীপের রাজধানী।

আইসলণ্ড দ্বীপ; ফেরোপুঞ্জ; গ্রীনলণ্ড দ্বীপের পশ্চিম উপকূল; কারিব সাগরীয় দ্বীপশ্রেণীর মধ্যে সাণ্টাক্রুজ; এবং পশ্চিম আফ্রিকার অন্তর্গত গিনিদেশের সন্নিহিত কতিপয়

ক্ষুদ্র দ্বীপ;—এই সকল ভূভাগ ডেন্মার্কের প্রধান বিদেশীয় অধিকার।

আইসলণ্ড—এই বৃহৎ দ্বীপ বাড়বানল-সম্ভূত। ইহার আকার অতিশয় বন্ধুর। ইহাতে অন্যূন ত্রিশটা আগ্নেয় গিরি আছে। তন্মধ্যে হেক্লা নামকটী অতিশয় প্রসিদ্ধ। খৃঃ ১৮৪৬ অব্দে ঐ পর্ব্বতের একবার অগ্ন্যুৎপাত হয়; সেই অগ্নির ভস্ম আসিয়া অর্কনী দ্বীপশ্রেণীতে পতিত হইয়াছিল। অর্কনী দ্বীপশ্রেণী ও আইসলণ্ড, অন্যূন দুই শত পঞ্চাশ ক্রোশ অন্তর। আইসলণ্ডে অনেক উষ্ণ প্রস্রবণ আছে। সেই সকল প্রস্রবণ এখানকার ভৌমাগ্নির আর এক নিদর্শন-স্বরূপ রহিয়াছে। এই দ্বীপের প্রধান নগর রেইকাবিক।

---

## হলণ্ড বা নেদরলণ্ড।

পরিমাণফল ৩,২০০ বর্গক্রোশ। লোকসংখ্যা ৩৮,০০,০০০।

সীমা।—উত্তরে ও পশ্চিমে জর্মন মহাসাগর; দক্ষিণে বেল্‌জিয়ম; পূর্ব্বে হানোবর ও রাইনিক প্রুসিয়া।

হলণ্ড অতিনিম্ন ও সমতল দেশ; স্থানে স্থানে সমুদ্র-নির্ঝর ইহার অভ্যন্তরে অনেক দূর প্রবেশ করিয়াছে। পূর্ব্বে সেই সকল নির্ঝরের জলোচ্ছ্বাসে দেশের অনেক ভাগ প্লাবিত হইত। এক্ষণে হলণ্ডবাসীরা অনেক বাঁধ প্রস্তুত করিয়া সেই জলীয় উপদ্রব নিবারণ করিয়াছে। আর, ভূমি পঙ্কিল না থাকে এই উদ্দেশে দেশের অভ্যন্তরে অনেক কৃত্রিম নদীও নিখাত করিয়াছে। তদ্দ্বারা সমুদয় জল বাহির হইয়া পড়ে।

বায়ুবেগে সমুদ্রতীর হইতে ক্রমাগত বালুকা উত্থিত হইয়া হলণ্ডের পশ্চিম উপকূলে পতিত হয়, এজন্য তথায় অতি উচ্চ বালুকারাশি নিরীক্ষিত হইয়া থাকে।

হলণ্ডে জল অধিক আছে, আর পর্ব্বতাদি না থাকায় সমুদ্র-বায়ু অপ্রতিহত প্রবেশ করে; এজন্য আকাশ সতত সজল ও কুজ্ঝটিকায় আচ্ছন্ন থাকে। শীত কালে সমুদয় স্থান হিমানী-জালে জড়িত হয়।

হলণ্ডে দীর্ঘতৃণ-পূরিত গোষ্ঠ অনেক নিরীক্ষিত হয়। সেই সকল গোষ্ঠে অসঙ্খ্য তৃণজীবী জন্তু বিচরণ করে; ঐ সকল জন্তুই অত্রত্য কৃষকদিগের প্রধান সম্পত্তি। এ দেশে যে সকল দ্রব্যের চাষ হয়, তন্মধ্যে গম, শণ, পাট, মঞ্জিষ্ঠা ও তামাক প্রধান। হলণ্ডের জন্তুবর্গ, তাহার সন্নিহিত আর আর দেশ সকলের জন্তুবর্গ হইতে অধিক ভিন্ন নহে, এজন্য বিশেষ করিয়া উল্লেখ করা গেল না।

হলণ্ডবাসীদিগকে ওলন্দাজ বলে। "যত্ন ও পরিশ্রমের অসাধ্য কিছুই নাই," ওলন্দাজেরা এ কথা বিলক্ষণ সার্থক করিয়াছে। পূর্ব্বে উল্লিখিত হইয়াছে যে, হলণ্ড মধ্যে মধ্যে সমুদ্রজলে নিমগ্ন হইত। ওলন্দাজেরা অপরিসীম পরিশ্রম-বলে সমুদ্রকে স্বদেশ হইতে দূরীকৃত করিয়া একপ্রকার কারা-রুদ্ধ করিয়া রাখিয়াছে। ইহাদের পরিশ্রম-স্বরূপ ইন্দ্রজালে সমুদ্র-তটের বালুকারাশিও আত্মস্বভাব বিস্মৃত হইয়া শস্য প্রসব করিতেছে। ইহারা কৃষিকর্ম্মে যেরূপ পরিশ্রমী, শিল্প-কর্ম্মেও সেইরূপ। ইহাদের শিল্পকর্ম্ম বহুবিস্তৃত; তন্মধ্যে বস্ত্র-বয়ন, জিন-নামক মদিরা প্রস্তুত করণের পারিপাট্য,

মৃণ্ময় পাত্রের গঠন ও জাহাজাদি নির্ম্মাণের প্রকরণ—সর্ব্বত্র প্রশংসনীয়। কিন্তু সর্ব্বাপেক্ষা বাণিজ্যই ইহাদের শ্রীবৃদ্ধির প্রধান কারণ। খৃষ্টীয় ষোড়শ শতাব্দীর শেষভাগে স্পেনের দাসত্ব হইতে মুক্ত হওয়ার পর অবধি, ইহারা পৃথিবীর প্রায় সকল ভাগেই বাণিজ্য বিস্তার করিয়াছিল। মধ্যে বোনাপার্টির দৌরাত্ম্যে কিঞ্চিৎ ভগ্ন পড়ে। এক্ষণে সে দৌরাত্ম্য একেবারে তিরোহিত হইয়াছে। সুতরাং ইহাদের পূর্ব্বপ্রাধান্য পুনঃপ্রাপ্তির শুভ সুযোগ হইয়াছে। ইয়ুরোপের মধ্যে ইংলণ্ড ভিন্ন হলণ্ডের তুল্য বিভব-শালী দেশ আর নাই।

ওলন্দাজেরা যেমন পরিশ্রমী তেমনি মিতব্যয়ী। ইহারা সৎস্বভাব, কিন্তু আত্মম্ভরি ও অত্যন্ত অভিমানী। কোন ভ্রমণকারী লিখিয়াছেন, ইহাদের বুদ্ধি প্রখর নহে, আর সজলানিল দেশে বাসজন্য ইহাদের প্রকৃতিও জড়প্রায়। ইহারা সাহসী নহে, কিন্তু অতিশয় একগুঁয়ে।

হলণ্ডে বিদ্যার বিলক্ষণ চর্চ্চা হয়। লীডন, ইয়ুট্রেচ্ট্ ও গ্রনিঞ্জেনের বিশ্ববিদ্যালয় বহুকাল হইল ইয়ুরোপে প্রসিদ্ধ হইয়াছে। এ দেশে আপামর সাধারণ সকল লোকেরই বিদ্যা শিখিবার বিলক্ষণ সুবিধা আছে। ইয়ুরোপের অন্যান্য দেশের মত এ খানে ছাত্রেরা বিদ্যালয়ে ধর্ম্মপুস্তক অধ্যয়ন করে না। পাদরিরা আপন আপন যাজনাধিকারের বালকদিগকে ধর্ম্ম উপদেশ দিয়া থাকেন।

হলণ্ডের রাজধানী আমষ্টর্ডম। এই নগর অতিবিস্তীর্ণ এবং ইহাতে অনেক বাণিজ্যব্যবসায় সম্পন্ন হয়। হেগ, রটর্ডম, লীডন, ইয়ুট্রেচ্ট ও গ্রনিঞ্জেন—এ দেশের আর কয়েকটী প্রধান নগর।

হার্লেম, জ্যাণ্ডম, হরন, আল্‌কমেয়ার, কাম্পার্ডৌন.ডিহেল্‌-ডর, নাইমোজিন, লক্‌সেম্বর্গ ও ডেলফর্ট—ইহার আর কয়েকটী প্রসিদ্ধ স্থান। জ্যাণ্ডম নগরে সুপ্রসিদ্ধ রুসিয়াপতি পীটর কিছুকাল সূত্রধরের কার্য্য শিক্ষা করেন; হরন নগরের এক নাবিক দক্ষিণ আমেরিকার দক্ষিণ প্রান্ত আবিষ্কার করিয়া জন্মভূমির নামানুসারে উহাকে হরণ-অন্তরীপ আখ্যা প্রদান করেন; কাম্পা-র্ডৌন ও ডিহেল্‌ডর নগরে দুই প্রসিদ্ধ নৌযুদ্ধ ঘটে; হেগ নগরে হলণ্ডের রাজসভার অধিবেশন হয়; লীডন নগর ১৫১৩ খৃঃঅব্দে স্পানিয়ার্ডদের কর্ত্তৃক আক্রান্ত হইলে স্ত্রীলোকেরাও রক্ষার্থ যুদ্ধে প্রবৃত্ত হয়, সেই ঘটনার স্মরণার্থ এখানে এক বিশ্ব-বিদ্যালয় সংস্থাপিত হয়; ইয়ুট্রেচ্‌ট ও নাইমোজিনে দুই প্রসিদ্ধ সন্ধি ঘটনা হয়; গ্রনিঞ্জেনের বিশ্ববিদ্যালয় বিলক্ষণ প্রসিদ্ধ।

হলণ্ডের প্রধান প্রধান বিদেশীয় অধিকার—ভারতসাগরীয় দ্বীপশ্রেণীর মধ্যে জাবা ও মলকস, বর্ণিয়ো ও সুমাত্রা দ্বীপের কিয়দংশ এবং বাঙ্কা, টরনেট প্রভৃতি কতিপয় ক্ষুদ্র দ্বীপ। আফ্রিকায়—গিনি-উপকূলে অবস্থিত কতিপয় ক্ষুদ্র দুর্গ। দক্ষিণ আমেরিকায়—সুরিনম অর্থাৎ ওলন্দাজাধিকৃত গায়েনা ও কিয়ু-রেকোয়া দ্বীপ। কারিবসাগরীয় দ্বীপশ্রেণীতে—বিয়ুএনআয়র, সাবা, সেণ্টউষ্টেসস ও সেণ্ট-মার্টিনের কিয়দংশ।

---

## বেল্‌জিয়ম।

সীমা।—উত্তরে হলণ্ড; পূর্ব্বে হলণ্ডের অধীন লিম্বর্গ, রাইনিক প্রসিয়া ও হলণ্ডের অধীন লক্সেম্বর্গ; দক্ষিণে ফ্রান্স; পশ্চিমে জর্ম্মন মহাসাগর।

বেল্‌জিয়মের দক্ষিণ প্রান্ত উন্নত ও বন্ধুর, উত্তর ভাগ সমতল ও সাগরপৃষ্ঠ হইতে অধিক উচ্চ নহে; এই ভাগের ভূমি সর্ব্বত্র নদী ও কৃত্রিম সরিতে পরিষিক্ত; গোষ্ঠ, বিপিন ও শস্যক্ষেত্রে বিভূষিত; এবং অগণ্য জনপূর্ণ গ্রাম ও নগরে মণ্ডিত। সমুদ্রের জলোচ্ছ্বাস হইতে রক্ষার নিমিত্ত, হলণ্ডের মত এ দেশের উত্তর ভাগেও অনেক সেতু সজ্ঘটিত আছে।

বেল্‌জিয়মে হলণ্ডের অপেক্ষা শীতের অল্প প্রাদুর্ভাব, ইহার আকাশও তত সজল থাকে না। ভূমি স্বভাবতঃ উর্ব্বরা নহে, কিন্তু কৃষিকর্ম্মের উৎকর্ষে এত শস্য প্রসব করে যে, লোকে ইহাকে ইয়ুরোপের উদ্যান বলিয়া আখ্যা প্রদান করিয়াছে। গম, রাই, পাট, শণ, ওট, তামাক ও মঞ্জিষ্ঠা এ দেশের প্রধান উৎপন্ন। অরণ্যে ওক, ভূর্জ্জ ও আস প্রভৃতি অনেকপ্রকার বৃক্ষ জন্মে, কিন্তু সুখাদ্য ফলের বৃক্ষ এ দেশে অধিক নাই। এ খানে সামান্য গ্রাম্য জন্তু প্রায় সকলই পাওয়া যায়। গোষ্ঠ সকলে অপর্য্যাপ্ত তৃণ জন্মে, এজন্য এখানকার তৃণভোজী পশুরা সচরাচর অতি হৃষ্ট পুষ্ট হইয়া থাকে। আকরিকের মধ্যে পাথরিয়া কয়লা প্রচুর পরিমাণে উৎপন্ন হয়; লৌহ, তাম্র, সীস, গন্ধক ও ফটকিরিও স্থানে স্থানে পাওয়া যায়।

বেল্‌জিয়মের অধিবাসীদিগকে বেল্‌জিয়ান বলে। বেল্‌-য়ানেরা অতিশয় পরিশ্রমী ও শিল্পকুশল। জরি, পট্টবস্ত্র, ধাতুনির্ম্মিত বিবিধ দ্রব্য, নানাপ্রকার কল এ দেশে অতি উৎকৃষ্ট প্রস্তুত হয়। ইহাদের বাণিজ্য দিন দিন প্রচীয়মান হইতেছে। এ দেশে প্রদেশভেদে ভিন্ন ভিন্ন ভাষা প্রচলিত, কিন্তু লোকে প্রায়ই ফরাসি ভাষায় কথাবার্ত্তা কহে এবং সেই ভাষাই সমুদয় আদালতে ব্যবহৃত।

বেল্‌জিয়মে বিদ্যাশিক্ষার ভাল বন্দোবস্ত নাই; অন্ততঃ তৃতীয় ভাগ লোক নিয়মিতরূপে শিক্ষা পায় না।

বেল্‌জিয়মের রাজধানী ব্রসেল্‌স, সেন নদীর তীরে অবস্থিত। এ খানে গালিচা ও জরি অতিসুন্দর প্রস্তুত হয়। আণ্টর্প, গেণ্ট, টুর্নে, মেস্‌লিন, লুবেন, অষ্টেণ্ড, ব্রুজেস, নামুর, মনস, চার্লিরয় ও লিজ—এ দেশের আর কয়েকটী প্রধান নগর। ওডেনার্ড, ফণ্টেনয়, রামিলিজ ও ওয়াটরলু—এই চারি স্থানে প্রসিদ্ধ যুদ্ধ-ঘটনা হইয়াছিল। আণ্টর্প নগরে, পূর্ব্বে ইয়ুরোপের উত্তর ভাগের আর আর সমুদয় স্থান অপেক্ষা অধিক বাণিজ্য সম্পন্ন হইত, এখনও এই নগর বেল্‌জিয়মের প্রধান বাণিজ্য-স্থান। মেস্‌লিন নগরে জরি প্রস্তুত হয়; ব্রুজেস নগরের শিল্পকারীরা ইংলণ্ডে যাইয়া রেশমী-কাপড়-বয়নের সূত্রপাত করে; লুবেন পূর্ব্বে বিশ্ববিদ্যালয়ের নিমিত্ত প্রসিদ্ধ ছিল; নামুর ও লিজ নগরে অনেক লৌহদ্রব্য প্রস্তুত হয়; টুর্নে নগর গালিচার ও চার্লিরয় প্রেকের জন্য প্রসিদ্ধ।

## জর্মনি।*

পরিমাণফল ৫১,৭০০ বর্গক্রোশ। লোকসংখ্যা ৩,৬৫,০০,০০০।

সীমা।—উত্তরে জর্মন মহাসাগর, ডেন্মার্ক ও বাল্টিক সাগর; পূর্ব্বে প্রসিয়ীয় পোলণ্ড ও অস্ট্রিয়া সাম্রাজ্য; দক্ষিণে অস্ট্রিয়া সাম্রাজ্য, ইটালী ও সুইজর্লণ্ড; পশ্চিমে ফ্রান্স, বেল্‌জিয়ম ও হলণ্ড।

জর্মনির মধ্যভাগে পূর্ব্ব-পশ্চিমে বিস্তৃত একটী পর্ব্বত আছে। এই পর্ব্বত পশ্চিমে ওয়েষ্টফেলিয়া-নামক প্রদেশ হইতে উত্থিত হইয়া, হেসিকাসলের অভ্যন্তর ও সাক্সনীর দক্ষিণ দিয়া আসিয়া, অবশেষে কার্পেথিয়ান পর্ব্বতের সহিত মিলিত হইয়াছে। ইহা দ্বারা জর্মনি, উত্তর ও দক্ষিণ এই দুই প্রধান ভাগে বিভক্ত। উত্তর ভাগ নিম্ন ও বালুকাময় সমতল ক্ষেত্র, দেখিলে বোধ হয় কিছুকাল পূর্ব্বে সমুদ্রজলে আচ্ছন্ন ছিল। দক্ষিণ ভাগ উন্নত ও স্থানে স্থানে পর্ব্বতে আকীর্ণ।

জর্মনির প্রদেশভেদে শীতাতপের ভিন্ন ভিন্ন প্রভাব। উত্তর ভাগের বায়ু সজল ও ক্ষণে উষ্ণ ক্ষণে শীতল। মধ্য-ভাগের বায়ু স্বচ্ছ, তথায় নিয়মিতরূপে ঋতুর পর্য্যায় দৃষ্ট হইয়া থাকে; আর তথাকার ভূমি অত্যন্ত উন্নত বলিয়া শীতের বিলক্ষণ প্রাদুর্ভাব। দক্ষিণ ভাগের বায়ু শুষ্ক ও নাতিশীতোষ্ণ।

---

* অধুনা জর্মনিতে যে শাসনতন্ত্র প্রচলিত, অস্ট্রিয়ার সহিত তাহার কোন সংস্রব নাই; এজন্য ঐ প্রদেশ জর্মনির মধ্যে ধরা যায় নাই।

জর্ম্মনির উদ্ভিদের মধ্যে আরণ্য তরু সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ। তাহাতে দেশের সমুদয় অট্টালিকা ও জাহাজাদি নির্ম্মাণ এবং জ্বালানি কর্ম্ম সম্পন্ন হইয়া, এত উদ্বৃত্ত হয় যে, বর্ষে বর্ষে বিক্রয়ার্থ অনেক টাকার কাষ্ঠ বিদেশে প্রেরিত হইয়া থাকে। যে যে প্রকার শস্যে রুটি প্রস্তুত হইতে পারে, সেই সমুদায়ই জর্ম্মনিতে পাওয়া যায়। তদ্ব্যতিরেকে স্থানে স্থানে ভূট্টা জন্মে। সুখাদ্য ফলও এ খানে অনেক আছে; এবং শণ, পাট, পোস্ত, জিরে, তামাক, মঞ্জিষ্ঠা, যষ্টিমধু, জাফরান প্রভৃতি অনেক দ্রব্য উৎপন্ন হইয়া থাকে।

জর্ম্মনিতে সামান্য গ্রাম্য জন্তু প্রায় সকলই পাওয়া যায়। অরণ্যে হরিণ, নেকড়ে, ভল্লূক, বন্য বরাহ, উল্কামুখী ও লিঙ্কিস * দৃষ্ট হইয়া থাকে। এ খানে মধুমক্ষিকা অনেক, তদ্দ্বারা যথেষ্ট মধু উৎপন্ন হয়। জর্ম্মনির ভূগর্ভে যতপ্রকার ও যত পরিমাণে আকরিক নিহিত আছে, ইয়ুরোপের অন্য কোন দেশেই তত নাই। আকরিকের উত্তোলন এ দেশে ইয়ুরোপের অন্যান্য দেশ অপেক্ষা অধিক কৌশলে ও অল্প ব্যয়ে সম্পন্ন হয়। জর্ম্মনির মধ্যমীয় পর্ব্বতে স্বর্ণ ও রৌপ্য পাওয়া যায়। লৌহ, তাম্র, সীস, দস্তা, সৈন্ধব লবণ, নানা-প্রকার মার্ব্বল ও বহুমূল্য প্রস্তর, নানা স্থানে উত্তোলিত হইয়া থাকে। পাথরিয়া কয়লার খনিও এ দেশে অনেক

* বনমার্জ্জার জাতীয় শ্বাপদ। ইহার চক্ষু অতিশয় তীক্ষ্ণ। ইয়ুরোপীয়েরা সচরাচর তীক্ষ্ণদর্শন ব্যক্তিকে লিঙ্কিস-দৃষ্টি বলিয়া বর্ণনা করেন।

আছে, কিন্তু জ্বালানি কাষ্ঠ অপর্য্যাপ্ত বলিয়া সেই সকল খনির কয়লা প্রায়ই উত্তোলিত হয় না।

জর্ম্মনিতে বিদ্যাশিক্ষার অসাধারণ সুযোগ আছে। ইহাতে ঊনবিংশতি বিশ্ববিদ্যালয় ও প্রায় প্রত্যেক প্রধান নগরে এক এক প্রধান বিদ্যালয় সংস্থাপিত আছে। তদ্ব্যতিরেকে অল্পপাঠি বালকদিগের অধ্যয়নের নিমিত্ত সামান্য বিদ্যালয় দ্বারে দ্বারে আছে বলিলেই হয়। বিদ্যালয়ে অধ্যয়নের ব্যয় অল্প; নিতান্ত জড়বুদ্ধি অথবা চিরকাল মূর্খ থাকিব বলিয়া দৃঢ়প্রতিজ্ঞ না হইলে, সকলেই অনায়াসে অন্ততঃ লিখন পঠন ও অঙ্ক শিক্ষা করিতে পারে। সমুদয় নিয়মিত বিদ্যালয় ব্যতিরেকে জর্ম্মনির স্থানে স্থানে বহুসঙ্খ্যক বিদ্যাবিষয়িণী সভা সংস্থাপিত আছে; তথায় পণ্ডিতেরা বিবিধ বিদ্যার আলোচনা করিয়া থাকেন। পাণ্ডিত্যে জর্ম্মনি অগ্রগণ্য।

জর্ম্মনির অধিবাসীদিগকে জর্ম্মন কহে। জর্ম্মনেরা সুশ্রী ও দীর্ঘকায়। সারল্য, মিতব্যয়, আতিথেয়তা, প্রগাঢ় পরিশ্রম ও অবিচলিত অধ্যবসায় ইহাদিগের চরিত্রের প্রধান লক্ষণ। দোষের মধ্যে ইহারা বিজাতীয় কুলাভিমানী। বিবিধ শিল্প-কর্ম্মে ইহাদের বিশেষ নৈপুণ্য। বাণিজ্যে ইহারা তাদৃশ শ্রেষ্ঠ নহে।

প্রাচীন কালে সমুদয় জর্ম্মনি একটী সম্রাটের অধীন ছিল, পরে চত্বারিংশৎ স্বস্ব প্রধান রাজ্যে বিভক্ত হয়; কিন্তু পরস্পরের রক্ষা ও সহায়তার নিমিত্ত ডায়ট নামক এক সাধারণ সভার অধীনে সমবেত থাকে। অষ্ট্রিয়ার অধিপতি সেই সভার অধ্যক্ষতা করিতেন। অনন্তর ১৮৬৬ সালে প্রুসিয়ার সহিত

অস্ত্রিয়ার যে যুদ্ধ হয়, তাহার পরিণামে অস্ত্রিয়ার অধিপতি ডায়ট হইতে দূরীকৃত হইয়াছেন, এবং জর্মনি ছাব্বিশটী রাজ্যে বিভক্ত হইয়াছে; তন্মধ্যে কুড়িটী উত্তর জর্মনির, এবং অবশিষ্ট ছয়টী দক্ষিণ জর্মনির, অন্তর্গত। সেই সমুদয় রাজ্যের মধ্যে প্রসিয়া সর্ব্বাপেক্ষা প্রবল, এবং প্রসিয়ার অধিপতি "জর্মনির সম্রাট্" এই উপাধি প্রাপ্ত হইয়াছেন। সমুদয় জর্মনির যাবতীয় সাধারণ বিষয়ের কর্ত্তৃত্বভার সম্রাটের হস্তে ন্যস্ত হইয়াছে, কিন্তু আর আর বিষয়ে রাজ্যগুলি স্বস্বপ্রধান।

## প্রসিয়া রাজ্য।

পরিমাণফল ৩৪,০০০ বর্গক্রোশ। লোকসঙ্খ্যা ২,৩৫,০০,০০০।*

পূর্ব্বে রুসিয়া হইতে পশ্চিমে ফ্রান্স, বেল্জিয়ম ও হলণ্ড পর্য্যন্ত জর্মনির সমুদয় উত্তর ভাগ প্রসিয়া রাজ্যের অন্তর্গত। ইহার উত্তরে জর্মন ও বাল্টিক সাগর; দক্ষিণে অস্ত্রিয়া সাম্রাজ্যের অন্তর্গত সিলিসিয়া ও মরেবিয়া এবং সাক্সনি, বাবেরিয়া ও ফ্রান্স। জটলণ্ড উপদ্বীপের এবং দক্ষিণ জর্মনির ওয়ার্টেম্বর্গেরও কিয়দংশ ইহার অন্তর্গত।

প্রসিয়া রাজ্য তিন ভাগে বিভক্ত; পশ্চিম, মধ্য ও পূর্ব্ব।

* ইতিপূর্ব্বে প্রসিয়া ও ফ্রান্সে ঘোর সংগ্রাম হইয়া গিয়াছে। সেই সংগ্রামে প্রসিয়া এক ভূভাগ জয় করিয়াছেন, কিন্তু প্রসিয়ার কোন্ বিভাগে উহা অন্তর্নিবেশিত হইয়াছে এখনও তাহা জানা যায় নাই, এজন্য এবারে তাহার বিশেষ উল্লেখ করা গেল না

## ১। পশ্চিম প্রসিয়া।

| প্রদেশ | নগর |
|---|---|
| রাইন-প্রদেশ | কলোন, আয়লাসাপেল, ডসেল-ডর্ফ ও করেঞ্জ। কলোন নগরে প্রসিদ্ধ ওডিকলোন প্রস্তুত, ও অনেক টাকার বাণিজ্য, হয়। আয়লাসাপেল ইতিহাসে খ্যাত। |
| ওয়েষ্টফেলিয়া | মনষ্টর। |
| হানোবর | হানোবর ও গটিঞ্জেন। |
| হেসিকাসেল | কাসেল। |
| নাসা | উইজবেডেন। |
| ফ্রাঙ্কফোর্ট | ফ্রাঙ্কফোর্ট। |

## ২। মধ্য প্রসিয়া।

| | |
|---|---|
| প্রসিয়ীয় সাক্সনি | মাগ্‌ডিবর্গ ও হল। |
| ব্রাণ্ডেনবর্গ | বর্লিন। এই নগর প্রসিয়া রাজ্যের রাজ-ধানী; স্প্রীনাম্নী ক্ষুদ্র নদীর তটে স্থিত। |
| সেল্‌জুয়িক-হলেষ্টিন লুয়েনবর্গ | গ্লাকষ্টাট্, আণ্টোনা ও কিল। |
| পোমেরেনিয়া | ষ্টেটিন, বাণিজ্যের জন্য খ্যাত। |

## ৩। পূর্ব্ব প্রসিয়া।

| | |
|---|---|
| সিলিসিয়া | ব্রেসলা, রাজ্যের মধ্যে অধিবাসি-সংখ্যায় দ্বিতীয়। |
| পোসেন | পোসেন। |
| নিজ প্রসিয়া | কোনিংস্‌বর্গ, ডানজিগ ও টিল্‌সিট। |

প্রসিয়া রাজ্যে শিক্ষাকার্য্যে যত যত্ন ও অনুরাগ, পৃথিবীর অন্য কোন দেশেই তত দেখা যায় না। রাজ-নিয়ম-অনুসারে সকল প্রজাকেই আপন সন্তানগণকে যথাকালে বিদ্যালয়ে পাঠাইতে হয়, অথবা এরূপ প্রমাণ করিতে হয় যে, তাহারা আপন গৃহেই উত্তমরূপে শিক্ষিত হইতেছে। দরিদ্র-সন্তানেরা পঠদ্দশার ব্যয়-নির্ব্বাহার্থ গবর্ণমেণ্ট হইতে আনুকূল্য প্রাপ্ত হইয়া থাকে। এই রাজ্যে সাতটী বিশ্ব-বিদ্যালয় ও অন্যান্য বিদ্যালয় অনেক আছে। এখানকার রাজনিয়ম এই যে, অস্ত্রধারণক্ষম প্রজা-মাত্রকেই যুদ্ধ-কার্য্যে শিক্ষিত হইতে হইবে। সামরিক বিক্রমে ইয়ুরোপের মধ্যে প্রসিয়ার বিলক্ষণ প্রতাপ আছে।

## উত্তর জর্ম্মনির আর আর রাজ্য।

উত্তর জর্ম্মনির অবশিষ্ট সমুদয় রাজ্যই অতি ক্ষুদ্র, কেবল সাক্সনি অপেক্ষাকৃত বড়। সাক্সনির রাজধানী ড্রেস্‌ডেন, শিল্প-দ্রব্যের জন্য প্রসিদ্ধ; আর একটী প্রধান নগরের নাম লিপ্‌জিগ। ক্ষুদ্র রাজ্য সকলে যে সমুদয় নগর আছে, তন্মধ্যে হাম্বর্গ, ব্রিমেন, লুবেক, জেনা ও ওয়াইমার অপেক্ষাকৃত প্রসিদ্ধ। প্রথম তিনটী নগর তিনটী স্বাধীন সাধারণতন্ত্র ও বহু বাণিজ্যের স্থান।

## দক্ষিণ জর্ম্মনির রাজ্য।

দক্ষিণ জর্ম্মনির রাজ্যের মধ্যে বাবেরিয়া, ওয়ার্টেম্বর্গ ও বেডিন অপেক্ষাকৃত বড়। অবশিষ্ট তিনটী নিতান্ত ক্ষুদ্র। বাবেরিয়ার প্রধান নগর মিয়ুনিক (রাজধানী), নরেম্বর্গ,

অগ্‌সবর্গ ও রাটিস্‌বন। মিয়ুনিক নগরে বিজ্ঞানশাস্ত্রসম্বন্ধীয় যন্ত্র নির্ম্মিত ও অপরাপর শিল্পকার্য্য সম্পন্ন হয়। নরেম্বর্গ নগরে টেক-ঘড়ীর সৃষ্টি হয়। অগ্‌সবর্গ বাণিজ্য ও শিল্পের জন্য খ্যাত। রাটিস্‌বনে পূর্ব্বে জর্ম্মনির ডায়টের অধিবেশন হইত। এই রাজ্যের হোহেনলিণ্ডন ও ব্লেনহিমে দুই অতি প্রসিদ্ধ যুদ্ধের ঘটনা হয়। ওয়ার্টেম্বর্গ রাজ্যের প্রধান নগর ষ্টটগার্ট (রাজধানী), অলম ও টুবিঞ্জেন। বেডিনের প্রধান নগর কারলস্রু (রাজধানী), ব্রেডেন, কনস্‌টান্স হ্রদের তীর-বর্ত্তী কনস্‌টান্স, হাইডেলবর্গ ও মানহিম।

---

## অস্ট্রিয়া সাম্রাজ্য।

পরিমাণফল ৬৮,০০০ বর্গক্রোশ। লোকসঙ্খ্যা ৩,২৩,০০,০০০।

জর্ম্মনির অভ্যন্তরে বাবেরিয়ার পূর্ব্ব দিকে, অস্ট্রিয়া নামে প্রদেশ আছে। সেই প্রদেশের অধিপতিরা কালসহকারে ক্রমে ক্রমে জর্ম্মনির ভিতরে ও বাহিরে অনেক স্থান হস্ত-গত করিয়া সম্রাট্‌-নামে খ্যাত হইয়াছেন। তাঁহাদের সাম্রা-জ্যকে অস্ট্রিয়া সাম্রাজ্য কহে।

সীমা।— উত্তরে প্রসিয়া, রুসিয়া ও সাক্সনি; পূর্ব্বে রুসিয়া ও তুরুষ্ক; দক্ষিণে তুরুষ্ক, বিনিস উপসাগর ও ইটালী; পশ্চিমে সুইজর্লণ্ড, বেডিন ও বাবেরিয়া।

এই সাম্রাজ্য দুই প্রধান ভাগে বিভক্ত—জর্ম্মনি-বিভাগ ও হঙ্গেরী-বিভাগ। উচ্চ অস্ট্রিয়া, নিম্ন অস্ট্রিয়া, সাল্‌জবর্গ, ষ্টিরিয়া, কারিন্থিয়া, কারনিওলা, উপকূলক্ষেত্র, টিরল, বোহিমিয়া, মরেবিয়া,

সিলিসিয়া, গালিসিয়া ও বুকোউইনা—জর্মানি-বিভাগ এই কয়েক প্রদেশে পরিগণিত। হঙ্গেরী-বিভাগে হঙ্গেরী, ক্রোসিয়া ও শ্লাবোনিয়া, ট্রান্‌সিল্‌বেনিয়া, ও সামরিক প্রত্যন্ত জনপদ—এই কয়েকটী প্রদেশ আছে। এই দুই ভাগের শাসনের ব্যবস্থা পরস্পর সম্পূর্ণ স্বতন্ত্র; কিন্তু দুই ভাগই এক চক্রবর্ত্তীর অধীন, এই নিমিত্তই যে কিছু সংস্রব আছে। উভয়ত্রই নিয়মতন্ত্র প্রণালী প্রচলিত।

এই বিশাল সাম্রাজ্যের প্রদেশবিশেষে পর্ব্বতাকীর্ণ ভূতল ও গিরি-আদিশূন্য সমতল ক্ষেত্র নিরীক্ষিত হয়। টিরল, ষ্টিরিয়া, ইলীরিয়া ও ট্রান্সিল্‌বেনিয়া এই কয়েক প্রদেশ অতিশয় পর্ব্বতময় ও কিন্তু হঙ্গেরী ও শ্লাবোনিয়া প্রদেশে দূর-বিস্তৃত সমতল ক্ষেত্র অনেক নেত্র-গোচর হয়। অষ্ট্রিয়া সাম্রাজ্য দেখিতে যেরূপ অসমাকার, ইহাতে প্রদেশবিশেষে শীতা-তপেরও তদনুরূপ ভিন্ন ভিন্ন ভাব। নিজ অষ্ট্রিয়ার বায়ু স্বাস্থ্যকর ও নাতিশীতোষ্ণ; দক্ষিণবর্ত্তী প্রদেশ সকল অপেক্ষা-কৃত উষ্ণপ্রধান; এ দিকে আল্প পর্ব্বত ও তদুপকণ্ঠে অতিশয় শীত; হঙ্গেরী অঞ্চলে সর্ব্বদাই ঝটিকা, ভূমিকম্প ও অতিশয় অনাবৃষ্টি ঘটিয়া থাকে। আল্পীয় প্রদেশে ইয়ুরোপের অন্যান্য সমুদয় স্থান অপেক্ষা অধিক বৃষ্টি পতিত হয়।

অষ্ট্রিয়া সাম্রাজ্যের দক্ষিণ ভাগের ভূমি উর্ব্বরা। তথায় যথেষ্ট শস্য জন্মে। উত্তর ভাগ তাদৃশ উর্ব্বর নহে। অষ্ট্রিয়া সাম্রাজ্য আকরিক সম্পত্তির নিমিত্ত অতিশয় প্রসিদ্ধ। স্বর্ণ, রৌপ্য তাম্র ও পারদ প্রচুর-পরিমাণে পাওয়া যায়। এখান-কার লৌহ অতিশয় উৎকৃষ্ট এবং সাম্রাজ্যের প্রায় সর্ব্বত্রই

প্রচুর-পরিমাণে নিহিত। এ খানে পাথরিয়া কয়লা, সৈন্ধব লবণ ও নানাবিধ বহুমূল্য প্রস্তরের আকর আছে। এ সমুদয় ভিন্ন অন্যান্যপ্রকার আকরিকও অল্প বা অধিক পরিমাণে উৎপন্ন হইয়া থাকে।

জর্মনিতে যে সকল জন্তু পাওয়া যায়, অস্ট্রিয়াতেও সেই সমুদায় পাওয়া গিয়া থাকে।

অস্ট্রিয়া সাম্রাজ্যে নানাজাতীয় লোকের বাস; তাহাদের ভাষা ও আচার ব্যবহার পরস্পর ভিন্ন ভিন্ন। এ দেশের সমুদয় বিচারালয়ে ও চতুষ্পাঠীতে জর্মন ভাষা প্রচলিত। এই সাম্রাজ্যের প্রায় সর্ব্বত্রই, অল্পপাঠি-বালকদিগের নিমিত্ত সামান্য পাঠশালা সংস্থাপিত হইয়াছে, কিন্তু যত পাঠশালার প্রয়োজন, হঙ্গেরী প্রভৃতি দূরতর প্রদেশে অদ্যাপি তত সংস্থাপিত হয় নাই। অস্ট্রিয়া সাম্রাজ্যে এমন কোন নিয়ম নাই যে, বালক-মাত্রকেই পাঠশালায় প্রবিষ্ট হইতে হইবে, কিন্তু লেখাপড়া না শিখিলে কেহই কোনরূপ বিষয়কর্ম্ম প্রাপ্ত হয় না ও দারপরিগ্রহ করিতে পায় না; সুতরাং প্রাগুক্ত নিয়ম নাই বলিয়া কেহই বিদ্যানুশীলনে তাচ্ছিল্য করিতে পারে না। সামান্য স্কুল ও সাতটী বিশ্ববিদ্যালয় ব্যতিরেকে এ খানে আরও অনেক প্রধান বিদ্যালয় আছে।

অস্ট্রিয়া সাম্রাজ্যের রাজধানী বিয়েনা, নিজ অস্ট্রিয়ার অভ্যন্তরে ডানিয়ুব নদীর তীরে অবস্থিত। সাম্রাজ্যের অন্যান্য কতিপয় প্রধান নগর—জর্মনি-বিভাগে বোহিমিয়ার রাজধানী প্রেগ; ব্রন—মরেবিয়ার রাজধানী। অষ্টরলিট্জ ও ওয়াগ্রাম নগরে নেপোলিয়ন অস্ট্রিয়ীয়দিগকে পরাভূত করেন। গ্রেট্জ

—ষ্ট্রিয়ার রাজধানী। লিন্‌জ—উচ্চ অস্ট্রিয়ার রাজধানী। সাল্‌জবর্গ—সাল্‌জবর্গের রাজধানী। পোলা—উপকূল ক্ষেত্র, অস্ট্রিয়া সাম্রাজ্যের রণতরির প্রধান আড্ডা। টিরলের রাজধানী—ট্রেণ্ট। ইন্সব্রক—তথাকার আর একটী প্রধান নগর। আড্রীয় সাগরের তীরবর্ত্তী ট্রীষ্ট—অস্ট্রিয়া সাম্রাজ্যের প্রধান বন্দর।

হঙ্গেরী বিভাগে—বুডা, পেস্ত, প্রেসবর্গ ও টোকে, ডানিয়ুব নদীর তীরে অবস্থিত। সেমনিট্‌জ ও ক্রেমনিট্‌জ—আকরের নিমিত্ত প্রসিদ্ধ। ট্রান্সিল্‌বেনিয়া প্রদেশে—ক্লসেনবর্গ, হরমানষ্টাট ও ক্রন্সটাট। শ্লাবোনিয়া ও ক্রোসিয়ার প্রধান নগর আগ্রাম; ডাল্মেসিয়ার প্রধান নগর জারা। পোলণ্ড অঞ্চলে—লেম্বর্গ, ব্রোডী ও বিষ্টুলা নদীর তীরবর্ত্তী ক্রাকো।

---

## ইটালী।

পরিমাণফল ২৮,৪০০ বর্গক্রোশ। লোকসংখ্যা ২,৫০,০০,০০০।

সীমা।—উত্তরে আল্প পর্ব্বত; পূর্ব্বে বিনিস উপসাগর; দক্ষিণে ভূমধ্য-সাগর; পশ্চিমে ভূমধ্য-সাগর ও ফ্রান্স।

ইটালী গিরি ও অন্তর্দ্দেশে সমাকীর্ণ অতি সুদৃশ্য দেশ। ইহার সমুদয় উত্তর প্রান্ত ব্যাপিয়া তুষারধবলিত আল্প গিরি বৃত্তাকারে বিস্তৃত রহিয়াছে; অভ্যন্তরে আপিনাইন পর্ব্বত ইহাকে দ্বিধা বিভক্ত করিতেছে। উত্তর ভাগে, আল্প ও আপিনাইন্সের মধ্যবর্ত্তী লম্বার্ডী প্রদেশ প্রভৃতি বিস্তীর্ণ সমতল ক্ষেত্র।

আপিনাইন পর্ব্বতের উভয় পার্শ্বেও অনেক সমতল ও উন্নতানত ক্ষেত্র নিরীক্ষিত হয়। ইটালীর উপকূল ভাগে অনেক উপসাগর প্রবিষ্ট হইয়াছে; ইহাতে বিসুবিয়স্ ও ইহার সমীপবর্ত্তী সিসিলি দ্বীপে এটনা নামে আগ্নেয় পর্ব্বত আছে। অনেকবার সেই সকল পর্ব্বত হইতে ভয়ানক অগ্ন্যুদ্গম হইয়া গিয়াছে। শীতাতপ বিষয়ে ভারতবর্ষে কাশ্মীর যেরূপ মনোহর, ইয়ুরোপের মধ্যে ইটালীও সেইরূপ। কিন্তু ইটালী চিরকাল সমান মনোহর থাকে না। জ্যৈষ্ঠাদি চারি মাস অতিশয় গ্রীষ্ম, বিন্দুমাত্রও বৃষ্টি পতিত হয় না, সূর্য্যের প্রখর কিরণে পৃথিবী লোহিতবর্ণ ও লতাদি শুষ্কপ্রায় হইয়া উঠে; মধ্যে মধ্যে আফ্রিকা হইতে সিরাকো নামে একপ্রকার ভয়ানক বায়ু প্রবাহিত হয়, তাহার স্পর্শে বৃক্ষ-লতাদি হততেজ এবং মনুষ্যের শরীর অবসন্ন ও স্ফূর্ত্তিহীন হইয়া উঠে; ইটালীর অনেক প্রদেশে পূতিবাষ্প উত্থিত হওয়াতে বায়ু কলুষিত ও অস্বাস্থ্যকর থাকে।

ইটালীর ভূমি উর্ব্বরা; রাই, মটর ও অন্যান্যপ্রকার শস্য এবং পীচ, আঙ্গুর, দাড়িম, বাদাম, খেজুর, জিৎফল, আক্রট, কমলালেবু প্রভৃতি অনেক ফল পাওয়া যায়। ইক্ষুও এ দেশে জন্মিয়া থাকে। তুতগাছ এ খানে অনেক, তাহাতে বিস্তর রেশম প্রস্তুত হয়। এখানকার জিৎফল হইতে অতি উৎকৃষ্ট তৈল নিষ্পীড়িত হইয়া থাকে।

নেকড়ে ও বন্য বরাহ ইটালীর প্রধান আরণ্য-জন্তু। ইহাতে পক্ষী ও পতঙ্গ অনেক প্রকার আছে। তৃণাদি যথেষ্ট পাওয়া যায় না বলিয়া গ্রাম্য জন্তু অধিক নাই। ইটালী

দেশে লৌহ ভিন্ন অন্যপ্রকার ধাতু অতিশয় বিরল; এ খানে অতি উৎকৃষ্ট মার্ব্বল ও অন্যান্যপ্রকার প্রস্তর যথেষ্ট পাওয়া যায়।

ইটালীর অধিবাসীরা সুশ্রী, সুবুদ্ধি, প্রফুল্লচিত্ত ও বিদেশীয় লোকের প্রতি অতিশয় শিষ্টাচারী; কিন্তু ইহারা শঠ ও আত্মম্ভরি। নরহত্যা ও দস্যুবৃত্তি ইহাদের দেশে অনুক্ষণ ঘটিয়া থাকে। শিল্পকর্ম্মে ইহাদের অসাধারণ যত্ন ও নৈপুণ্য; বিশেষতঃ চিত্র, সঙ্গীত, ভাস্কর ও স্থপতি বিদ্যায় ইহারা অতিশয় পারদর্শী।

ইটালীর শিক্ষাপ্রণালী উৎকৃষ্ট নহে; সামান্য লোকেরা কিছুই শিখিতে পায় না, বড় লোকেরাও ইয়ুরোপের অন্যান্য দেশের বড় লোকদিগের ন্যায় উত্তমরূপে শিক্ষিত হয় না। কিন্তু শিক্ষা-প্রণালী অপ্রশস্ত বলিয়া ইটালী পণ্ডিতশূন্য নহে। বিদ্যোপার্জ্জনে অন্তরিক যত্ন থাকাতে আপনাপনি অধ্যয়ন করিয়া অনেকে বিবিধ শাস্ত্রে বিশেষ ব্যুৎপন্ন হইয়া উঠেন।

অধুনা সান্মেরিনো নগর ভিন্ন অবশিষ্ট সমুদয় ইটালী, সার্ডিনিয়া ও সিসিলি দ্বীপ সমেত, এক রাজার অধীন হইয়াছে, এবং "ইটালী-রাজ্য" এই নাম ধারণ করিয়াছে। সান্মে-রিনো নগরে সাধারণতন্ত্র প্রণালী প্রচলিত। ইটালী-রাজ্যের শাসন-প্রণালী নিয়মতন্ত্র। বৃটন রাজ্যের রাজকার্য্য-নির্ব্বাহের নিমিত্ত পার্লিমেণ্ট * নামে যেরূপ মহতী সভা আছে, ইটালী

---

* ইংলণ্ড-প্রকরণে পার্লিমেণ্টের বিবরণ দেখ।

রাজ্যেও সেইরূপ সভা সংস্থাপিত হইয়াছে। ফলতঃ ইটালী রাজ্যে বৃটন রাজ্যেরই সম্পূর্ণ অনুরূপ শাসন-প্রণালী প্রচলিত হইয়াছে।

ইটালীর প্রধান প্রধান নগর।—

রোম—প্রাচীন কালে রোম নগরী ইয়ুরোপীয়দিগের তৎকাল-পরিচিত যাবতীয় পৃথিবীর রাজধানী ছিল। তখন ইহার অতিশয় শোভা ও সমৃদ্ধি ছিল। অদ্যাপি ইহাতে বহুসংখ্যক পরম রম্য অট্টালিকা রহিয়াছে; তন্মধ্যে সেণ্ট-পীটরের গির্জা অতিশয় প্রসিদ্ধ, ইহার নির্ম্মাণে ১২০ বৎসর কাল ব্যয়িত হয়। এই নগরে রোমান কাথলিক সম্প্রদায়ের অধিনায়ক পোপের বসতি। রোমের অনতিদূরে সেব্ধিটা-বেসিয়া বন্দর। রোমের কিয়দ্দূর পূর্ব্বে রাবেনা নগরে রোম সাম্রাজ্যের শেষ রাজধানী হইয়াছিল। ফ্লরেন্স—ইটালী রাজ্যের রাজধানী, পো নদীর তীরে অবস্থিত। এই নগর ইয়ুরোপের মধ্যে চিত্র ও স্থপতি বিদ্যার প্রধান আলয়। মিলান—লম্বার্ডী প্রদেশের প্রধান স্থান। বল্লনা, পাবিয়া ও পাডুয়া—বিশ্ববিদ্যালয়ের নিমিত্ত খ্যাত। বিরোনা—আডিজ নদীর তীরে, দুর্গের নিমিত্ত প্রসিদ্ধ। বিনিসিয়া প্রদেশে—বিনিস্, বিসেঞ্জা ও মাঞ্চুয়া। বিনিস নগর স্বনাম-খ্যাত উপসাগরের তীরে, ৪৫২ খৃঃ অব্দে, স্থাপিত হয়, এবং বহু কাল এক বিক্রান্ত সাধারণতন্ত্রের রাজধানী থাকে। এই নগর ৩৩০টী সেতু দ্বারা পরস্পর-সংযোজিত অশীতি ক্ষুদ্র দ্বীপের উপরে নির্ম্মিত। নগরের সর্ব্বত্র কৃত্রিম সরিৎ বিস্তারিত।

সেই সকল খাতের উপর দিয়া নগরবাসীরা গণ্ডোলা-নামক নৌকা করিয়া যাতায়াত করে। ফলতঃ নৌকাই এ খানে অশ্ব-শকটের কার্য্য করিয়া থাকে। পাইসা নগরে প্রসিদ্ধ গালিলিওর জন্ম হয়; লেগ্‌হর্ন বা লিবর্ন একটী প্রধান বন্দর; টুরিন নগরে রেশমের বিস্তৃত কারখানা আছে; আলেসান্দ্রিয়া নগরও পট্টবস্ত্রের নিমিত্ত প্রসিদ্ধ; উহার অনতিদূরে মারেঙ্গা-নামক স্থানে ১৮০০ খৃঃ অব্দে নেপো-লিয়ন অস্ত্রিয়ার সেনাগণকে পরাজয় করেন। জেনোয়া—কলম্বসের জন্মস্থান এবং ইটালীর সর্ব্বপ্রধান বন্দর; স্পেজিয়া নগরে রণতরি অবস্থিতি করে; কাগ্লিয়ারি—সার্ডিনিয়া দ্বীপের রাজধানী; পার্ম্মা ও মডেনা—পার্ম্মা ও মডেনা প্রদেশের প্রধান নগর; পাইসেঞ্জা—পো নদীর তীরবর্ত্তী; নেপোলি বা নেপল্‌স—ইটালীর সর্ব্বাপেক্ষা অধিক জনাকীর্ণ নগর; ইহার বাণিজ্যও বিলক্ষণ বিস্তৃত। এই নগরের পাঁচ ক্রোশ দূরে প্রসিদ্ধ অগ্নি-গিরি বিসুবিয়স। প্রাচীনকালে ঐ পর্ব্বতের সমীপে হরকুলে-নিয়ম ও পম্পিয়াই নামে দুইটী সুশোভিত নগর ছিল। ৭৯ খৃঃ অব্দে পর্ব্বতে অগ্ন্যুদ্‌গম হইয়া সেই দুই নগর ভস্মাদিতে আবৃত হইয়া যায়; ১৭১৩ ও ১৭৫৫ খৃঃ অব্দে মৃত্তিকার তলে কূপ খনন করিতে করিতে তাহাদের বিনাশাবশেষ আবিষ্কৃত হইয়াছে। পালার্ম্মো, মেসিনা, কাটেনিয়া ও সাইরাকিয়ুস—সিসিলি দ্বীপের প্রধান স্থান।

# সুইজর্লণ্ড।

পরিমাণফল ৩,৯০০ বর্গক্রোশ। লোকসংখ্যা ২৫,০০,০০০।

সীমা।—উত্তরে জর্মনি; পূর্ব্বে অষ্ট্রিয়া; দক্ষিণে ইটালী; পশ্চিমে ফ্রান্স।

সুইজর্লণ্ড অতিশয় পর্ব্বতময়। আল্প পর্ব্বত পূর্ব্ব ও দক্ষিণ উভয় প্রান্ত বেষ্টন করিয়া অভ্যন্তরেও অনেক স্থান আকীর্ণ করিয়া রহিয়াছে। এ দেশে স্থানভেদে প্রকৃতি ভীষণ ও মোহন উভয় বেশই ধারণ করিয়াছে। ঊর্দ্ধনেত্রে নিরীক্ষণ করিলে, চিরহিমানীবিরাজিত আল্পশিখর, পতনোন্মুখ নিস্তল নগপ্রপাত, সমূলোৎপাটিত পর্ব্বতপ্রায় বরফরাশি*পতন, তীব্র-বেগ জলপ্রপাত এবং ভীমনাদ তরঙ্গ এই সকল ভয়ানক ব্যাপার দৃষ্ট হয়; কিন্তু নিম্নে নয়ন নিক্ষেপ করিলে, রমণীয় নিকুঞ্জ বন, শ্যামল শস্যক্ষেত্র, আনন্দপূরিত পর্ণকুটীর, কাচ-স্বচ্ছ সরসী ইত্যাদি দেখিয়া মনে অনির্ব্বচনীয় আনন্দের সঞ্চার হয়। সুইজর্লণ্ডের সমুদয় হ্রদও অতিশয় সুদৃশ্য। ইয়ু-রোপের কতিপয় প্রধান প্রধান নদী এই দেশ হইতে নির্গত হইয়াছে। সুইজর্লণ্ডে প্রদেশভেদে শীতাতপের অতিশয় তারতম্য দেখিতে পাওয়া যায়; ইহাতে কোন স্থানে লাপলণ্ডদেশীয় ভীষণ শীত, ও স্থানান্তরে ইটালীদেশীয় উত্তাপ, অনুভূত হয়।

---

* এই সকল বরফরাশি দ্বারা কখন কখন গৃহাদি, কখন বা গ্রামকে গ্রাম, ঢাকিয়া যায়।

কৃষিকর্ম্মের পক্ষে সুইজর্লণ্ডের ভূমি অনুকূল নহে; এখানকার কৃষকেরা অপরিমিত পরিশ্রম করে, তথাপি মৃত্তিকার দোষে যথেষ্ট শস্য লাভ করিতে পারে না। এ দেশের গিরিতটে অনেকপ্রকার গঠনকাষ্ঠ পাওয়া যায়। ভল্লুক, শ্যামইজ্*, মার্মট † ও পাহাড়ে ছাগল এ দেশের প্রধান আরণ্য জন্তু। গ্রাম্য জন্তুর মধ্যে এখানকার কুকুর অতিশয় প্রসিদ্ধ।

এ দেশের পর্ব্বত দেখিয়া আপাততঃ ইহাকে নানাবিধ বহুমূল্য ধাতুর আকর বলিয়া বোধ হয়। কিন্তু বাস্তবিক তাহা নহে। লৌহের খনিই অধিক; আর রৌপ্য, তাম্র ও সীসকও স্থানে স্থানে পাওয়া যায়।

সুইজর্লণ্ডবাসীদিগকে সুইস কহে। ইহারা সাহসী, মিতব্যয়ী, পরিশ্রমী, স্বদেশপ্রিয় ও প্রবঞ্চনাশূন্য। ইহারা নানাপ্রকার শিল্পকর্ম্ম করিয়া থাকে, তন্মধ্যে ঘটিকাযন্ত্রনির্ম্মাণে বিশেষ নৈপুণ্য প্রকাশ করে। জেনিবা নগরের ক্ষুদ্র ঘড়ী অতিশয় প্রসিদ্ধ। বিদ্যাশিক্ষা বিষয়ে সুইসদিগের অত্যন্ত মনোযোগ। এ দেশে তিনটী বিশ্ববিদ্যালয় ও অন্যান্য বিদ্যালয় অনেক আছে।

সুইজর্লণ্ড দ্বাবিংশতি ক্ষুদ্র ক্ষুদ্র ভাগে বিভক্ত। প্রত্যেক ভাগকে এক এক কাণ্টন কহে। প্রত্যেক কাণ্টন এক এক স্বস্বপ্রধান সাধারণতন্ত্র। সেই সমুদয় সাধারণতন্ত্র মিলিত হইয়া এক সভা সংস্থাপিত করিয়াছে। ঐ সভাকে ডায়ট

---

* ছাগজাতীয় একপ্রকার চতুষ্পদ।
† খরগস-জাতীয় একপ্রকার জন্তু।

কহে। তথায় সমুদয় সাধারণতন্ত্র হইতে প্রতিনিধি আসিয়া সমাবিষ্ট হয়। সুইজর্লণ্ডের যাবতীয় সাধারণ বিষয় ও বিদেশীয় রাজাদিগের সহিত সন্ধিবিগ্রহাদি যাবতীয় কার্য্য সেই সভার আজ্ঞানুসারে হইয়া থাকে।

সুইজর্লণ্ডে বড় বা অধিক নগর নাই। লোক পল্লীগ্রামে বাস করিতেই অধিক অনুরক্ত। বরন, জেনিবা, বেল ও লসেন—এই চারিটীমাত্র নগরে বিংশতি সহস্রের অধিক লোক বসতি করে না। বরন নগরে সুইজর্লণ্ডের ডায়ট সমাবিষ্ট হয়। জেনিবায় নানাপ্রকার বিদ্যার আলোচনা হয়। বেল নগর সুইজর্লণ্ডের প্রধান বাণিজ্যস্থান। আর আর স্থানের মধ্যে ফ্রাইবর্গ, নিউসাটেল, লুসরন, আল্টর্প ও জুরিস প্রসিদ্ধ।

## ফ্রান্স।

পরিমাণফল ৫১,৩০০ বর্গক্রোশ। লোকসংখ্যা ৩,৮০,০০,০০০।*

সীমা।—উত্তরে ইংলিস সাগর ও বেল্‌জিয়ম; পূর্ব্বে জর্মনি, সুইজর্লণ্ড ও ইটালী; দক্ষিণে ভূমধ্যসাগর ও পিরিনিস পর্ব্বত; পশ্চিমে আটলাণ্টিক মহাসাগর।

ফ্রান্সের পূর্ব্ব ও দক্ষিণ-পশ্চিম প্রান্ত পর্ব্বতে আচ্ছন্ন;

* ইতিপূর্ব্বে প্রসিয়ার সহিত ফ্রান্‌সের যে যুদ্ধ হইয়াছিল তাহাতে প্রসিয়া ফ্রান্‌সের কিয়দংশ জয় করিয়া লইয়াছেন; কিন্তু সেই জিত ভাগের পরিমাণফল প্রভৃতি বিষয় এ পর্য্যন্ত বিশিষ্টরূপে জানা যায় নাই; সুতরাং এ বারে তদ্বিষয়ক সংশোধন করা হইল না।

অভ্যন্তর ভাগ, অবরন ও লাঙ্গুডক নামে দুই প্রদেশ ব্যতিরেকে, আর প্রায় সর্ব্বত্রই সমতল। পূর্ব্ব প্রান্তে আল্প পর্ব্বত অর্দ্ধেকেরও অধিক ভাগ আচ্ছন্ন করিয়া আছে, এবং আল্পের কতিপয় প্রত্যন্ত গিরি ডফেন ও প্রবেন্স নামক দুই প্রদেশে প্রবিষ্ট হইয়াছে। দক্ষিণ প্রান্তে পিরিনিস গিরি ফ্রান্স দেশকে স্পেন হইতে পৃথক্ করিতেছে, এবং পিরিনিসের কতিপয় প্রত্যন্ত শৈল দক্ষিণের কয়েক প্রদেশে প্রবিষ্ট হইয়াছে। পূর্ব্ব দিকে যে খানে রাইন নদী ফ্রান্সের প্রান্ত দিয়া প্রবাহিত হইতেছে, সেই খানে বস্‌জেস ও আর কতিপয় পর্ব্বত আছে।

ফ্রান্সে, প্রদেশভেদে, শীতাতপের ভিন্ন ভিন্ন ভাব। উত্তর ভাগে বৃষ্টি প্রায় সর্ব্বদা পতিত হয়, বায়ু সজল ও অনচ্ছ থাকে; মধ্যভাগে শীতের প্রভাব অপেক্ষাকৃত অল্প; তথাকার বায়ু সচরাচর অতিশয় সুখস্পর্শ। দক্ষিণ ভাগ অপেক্ষাকৃত উষ্ণ ও ইটালী প্রভৃতি দেশের সদৃশ। মধ্য ভাগে মধ্যে মধ্যে প্রচণ্ড ঝটিকা ও শিলাবৃষ্টি হইয়া থাকে। দক্ষিণ ভাগে সময়ে সময়ে অনাবৃষ্টি হেতু শস্যাদি নষ্ট হইয়া যায়।

স্থানে স্থানে কতিপয় বিচ্ছিন্ন প্রদেশ ভিন্ন ফ্রান্সের ভূমি সর্ব্বত্রই উর্ব্বরা; শস্য নানাপ্রকার ও অপর্য্যাপ্ত পরিমাণে জন্মে। এ দেশে স্থানবিশেষে দ্রাক্ষা, ভূট্টা, জিৎফল ও কমলালেবু উৎপন্ন হয়। ফ্রান্সে মদিরা অপর্য্যাপ্ত প্রস্তুত হইয়া থাকে। মদ্যপায়ীরা ফ্রান্সের কয়েকপ্রকার সুরার অতিশয় প্রশংসা করে। ফ্রান্সে অরণ্য অনেক দেখিতে পাওয়া যায়। অন্যান্য ইয়ুরোপীয় দেশে যেমন পাথরিয়া কয়লা দ্বারা ইন্ধনের কার্য্য সম্পন্ন হয়, এ দেশে সেরূপ নয়,

এ খানে কাষ্ঠই গৃহস্থদিগের প্রধান ইন্ধন বলিয়া, সেই সকল অরণ্য হইতে বর্ষে বর্ষে অনেক টাকা উৎপন্ন হয়।

ফ্রান্সে সামান্য গ্রাম্য জন্তু প্রায় সকল প্রকারই পাওয়া যায়। আরণ্য জন্তুর মধ্যে নেকড়ে, লিঙ্কিস, উল্কামুখী ও বন্য-বরাহ প্রধান।

এ দেশে আকরিকের মধ্যে পাথরিয়া কয়লা, লোহা ও লবণ অতি প্রচুর পরিমাণে উৎপন্ন হইয়া থাকে। গৃহনির্ম্মাণোপযোগী মার্ব্বল আদি নানাপ্রকার প্রস্তরও যথেষ্ট পাওয়া যায়।

ফ্রান্সের অধিবাসীদিগকে ফরাসি কহে। ফরাসিরা সুবুদ্ধি, উদ্যোগী, বিচক্ষণ, প্রফুল্লচিত্ত, মিষ্টভাষী ও অতিশয় শিষ্টাচারী। নীতিবিষয়ে কেহ কেহ ইহাদিগের অযশ করিয়া থাকেন। কিন্তু সেই অযশের বিশেষ হেতু দৃষ্ট হয় না। নগরবাসী ফরাসিরা সকল বিষয়ে সম্পূর্ণ কলঙ্কস্পর্শশূন্য নহে সত্য বটে, কিন্তু কোন দেশেই নাগরিকদিগকে সর্ব্বথা শুদ্ধসত্ত্ব দেখা যায় না। নগরে প্রলোভন অনেক, তাহা নিবারণ করিতে না পারিয়া অনেকেই পাপপঙ্কে মগ্ন হয়। এজন্য কোন জাতির চরিত্র বিচার করিতে হইলে প্রদেশবাসীদিগের চরিত্রই ধরিতে হয়। ফ্রান্সের প্রদেশবাসীদিগের চরিত্র অন্ততঃ তাহাদের প্রতিবেশী জাতিদিগের হইতে অণুমাত্রও অপবিত্র নহে। সুতরাং তাহাদিগের দৃষ্টান্ত ধরিলে ইহারা নিন্দনীয় হইতে পারে না। ফরাসিরা নানাপ্রকার শিল্পকর্ম্মে বিশেষ নৈপুণ্য প্রকাশ করিয়া থাকে। এদেশীয় মদিরা, পট্ট ও কার্পাস বস্ত্র, লৌহ দ্রব্য, কাচ ও কাগজ অতি উৎকৃষ্ট। বিদেশ হইতে এ খানে যে সকল পণ্য দ্রব্য আনীত হয়,

তন্মধ্যে নীল, তুলা, কাফি, পাট, তামাক, রেশম, পশম, নানাপ্রকার ধাতু ও পাথরিয়া কয়লা প্রধান। আর মদিরা, নানাপ্রকার বস্ত্র ও আভরণ, বিবিধ বিলাসদ্রব্য, কাগজ, ঘড়ী ও কাচের বাসন এখান হইতে ভিন্ন ভিন্ন দেশে প্রেরিত হইয়া থাকে।

ফ্রান্সের শিক্ষাপ্রণালী অতি উৎকৃষ্ট। ইহাতে পারিস, পয়টিয়র্স, টুলোজ ও মণ্টপেলিয়ার—এই চারি নগরে চারি বিশ্ব-বিদ্যালয় এবং এই চারি ভিন্ন আরও ষোলটী প্রধান বিদ্যা-লয় আছে। অল্পপাঠিদের শিক্ষোপযোগী বিদ্যালয় প্রায় সর্ব্বত্রই দৃষ্ট হয়। ফ্রান্সে বিবিধশাস্ত্রবিশারদ অতিপ্রধান পণ্ডিত অনেক জন্মগ্রহণ করিয়াছেন। প্রথিত আছে, এ দেশে বর্ষে বর্ষে পুস্তক ও সংবাদপত্র ২৪,০০,০০০ মুদ্রিত হইয়া থাকে।

ফ্রান্স দেশে খৃষ্টীয় ১৭৮০ সাল হইতে উপর্য্যুপরি কয়েকবার রাজবিপ্লব ও আত্মবিগ্রহ* উপস্থিত হওয়াতে শাসন-প্রণালীর বারংবার পরিবর্ত্তন হয়। পরে সুবিখ্যাত নেপোলিয়নের ভ্রাতৃপুত্র তৃতীয় নেপোলিয়ন "সম্রাট্" উপাধি গ্রহণ করিয়া, ফ্রান্সের সিংহাসনে রাজত্ব করিতেছিলেন। কিন্তু ইতিপূর্ব্বে প্রসিয়ার সহিত সংগ্রামে নেপোলিয়ন পরাজিত ও বন্দীভূত হন। তন্নিবন্ধন তিনি অতিশয় অযশস্বী ও অপ্রিয় হইয়াছিলেন এবং তাঁহার শাসন বিলুপ্ত হইয়া দেশে সাধারণ-তন্ত্র প্রণালী প্রচলিত হইয়াছে। কিন্তু সেই প্রণালী এখনও সর্ব্ববাদি-

---

* কোনদেশীয় প্রজারা আপনাপনির মধ্যে যুদ্ধ করিলে সেই যুদ্ধকে আত্মবিগ্রহ কহা যায়।

সম্মত হইয়া স্থাপিত হয় নাই। বিলক্ষণ গোলযোগই চলিতেছে।

ফ্রান্সের রাজধানী পারিস। এই নগর সীন নদীর উভয় তীরে অবস্থিত। বিস্তারে এই নগর অনূ্যন ৩৷৷৹ বর্গক্রোশ। ইহাতে যত সুরম্য অট্টালিকা ও বিবিধ বিদ্যাগার দৃষ্ট হয়, ইয়ুরোপের অন্য কোন নগরে তত দেখা যায় না। বিলাস-সামগ্রীর উৎপাদন ও ব্যবসায়ের নিমিত্ত পারিস অতিশয় প্রসিদ্ধ। কিন্তু ইতিপূর্ব্বের যুদ্ধে প্রসিয়েরা পারিসের বিস্তর অনিষ্ট করিয়াছে। পারিসের সমীপে সেণ্টডেনিস্, সেবির ও বর্সেল। শেষোক্ত নগরের প্রস্রবণ, রাজপ্রাসাদ ও উদ্যান অতিশয় প্রসিদ্ধ। টইস নগরে মোজার ব্যবসায় হয়। সীনের তোয়দা-নদী-তীরে রিম্‌স উৎকৃষ্ট কার্পাস-বস্ত্র, এবং বোবেই গালিচার জন্য খ্যাত। কালে ডোবর প্রণালীর তীরে অবস্থিত। ১৩৪৭ হইতে ১৩৫৮ খৃঃ অব্দ পর্য্যন্ত এই নগর ইংরেজদের অধিকৃত ছিল। বোলোন নগরে বিস্তর টাকার মৎস্যের ব্যবসায় হয়। ডীপ ও চরবর্গ ইংলিস সাগরের তীরে আর দুইটী প্রসিদ্ধ নগর। শেষোক্ত বন্দরে অনেক ফরাসি রণতরি অবস্থিতি করে। আবিবিল ও এমিএন্স সোম নদীর তীরবর্ত্তী। আবিবিলের নিকটে ক্রেসী ও আজিনকোর নামক দুই স্থানে ইংরেজেরা দুই প্রসিদ্ধ যুদ্ধে ফরাসিদিগকে পরাস্ত করিয়াছিলেন। হেবর ফ্রান্সের একটী প্রধান বাণিজ্য স্থান, ও রুয়েন সীন নদীর তীরে অবস্থিত। রাইন নদীর তীরবর্ত্তী ষ্ট্রাসবুর্গ বিপুল বাণিজ্যের স্থান। মোজেল নদীর তীরবর্ত্তী মেট্‌জ এবং নানসি নগরে অনেক বস্ত্র প্রস্তুত হয়।

বালাঙসীন, ক্যাম্ব্রে, লীল ও আর্‌রা নগর বস্ত্র-বয়নের স্থান। ডঙ্কার্ক ফ্রান্সের উত্তরপ্রান্তস্থিত নগর এবং একটী প্রধান বন্দর। বেষ্ট, লোরিএন্ট, রস্‌ফোর্ট ও রোসেল আটলাণ্টিকের তীরবর্ত্তী, রণতরি থাকিবার স্থান। বেয়ন নগরে বন্দুকের সঙ্গীন (ইংরেজি ভাষায় বেয়নেট) প্রস্তুত হয়। লয়ার নদীর তীরে নাণ্টস, আঙ্গর্স, টুর্স, অর্লিন্স ও সেণ্ট ইটায়েন। অর্লিন্স ইতিহাসে প্রসিদ্ধ এবং এ খানে বিবিধ যন্ত্র এবং সেণ্ট ইটায়েনে অস্ত্র প্রস্তুত হইয়া থাকে। পয়টিয়র্স নগরে এক প্রসিদ্ধ যুদ্ধে ইংরেজেরা ফরাসিদিগকে পরাস্ত করিয়াছিলেন। লাইমোজীনে লৌহদ্রব্য ও মৃণ্ময় পাত্র নির্ম্মিত হয়। গারোন নদীর তীরে বোর্দো মদ্যের ব্যবসায়ের নিমিত্ত প্রসিদ্ধ। টুলো নগরে ১৮১৪ খৃঃ অব্দে ইংলণ্ডের ডিউক অব্ ওয়েলিঙটন ফরাসি সেনাপতি স্যণ্টকে পরাস্ত করেন। ভূমধ্য সাগরের তীরে টুলোটন রণতরির একটী প্রধান আড্ডা। মার্সীল খৃষ্টের ৫৩৯ বৎসর পূর্ব্বে গ্রীকদের কর্ত্তৃক স্থাপিত এবং অধুনা ফ্রান্সের সর্ব্বপ্রধান বন্দর। রোন নদীর তীরে আর্লি ও অবিনন। বুকেয়র মেলার নিমিত্ত প্রসিদ্ধ। লিয়ো নগরে বিবিধ দ্রব্যের কারখানা আছে, এখানকার রেশমের কারখানা অতিবিস্তৃত। ডিজোন নগর মদিরার জন্য খ্যাত। বিসাঙেকানে ঘড়ী প্রস্তুত হয়। গ্রিনিবোল ইটালীর সমীপবর্ত্তী। নীস ভূগোলিক অবস্থানে ইটালীর নগর, কিন্তু অধুনা ফ্রান্সের অধিকৃত। মেটজ্ ও সিডান যুদ্ধের নিমিত্ত প্রসিদ্ধ। কর্সিকা দ্বীপের প্রধান নগর আজেসিয়ো, নেপোলিয়ন বোনাপার্টির জন্মস্থান।

ফ্রান্সের প্রধান প্রধান বিদেশীয় অধিকার।—

আফ্রিকায়—আলজিরিয়া, সেনিগাল ও গোরি। ভারত-মহাসাগরে—বোরবোঁ ও আর দুইটী ক্ষুদ্র দ্বীপ এবং মাডাগস্করের কোন কোন অংশ। ভারতবর্ষে—বাঙ্গালায় ফরাসিডাঙ্গা; উড়িষ্যায় ইয়ানন; দক্ষিণাবর্ত্তের পূর্ব্ব উপকূলে পটুঞ্চেরী ও কারিকোল, পশ্চিম উপকূলে মাহী। পূর্ব্ব-উপদ্বীপে—সেইগন। দক্ষিণ আমেরিকায়—গায়েনার কিয়দংশ। কারিব সাগরে—গোয়াডিলোপ, মার্টিনিক, সেণ্ট মার্টিন ও মেরিয়াগালাণ্টি দ্বীপ। নিউফৌণ্ডলণ্ডের সমীপে মিকুইনন ও সেণ্ট পায়র দ্বীপ। প্রশান্ত মহাসাগরে—মার্কোয়েসস, টাহিটি ও নবকালিডোনিয়া।

---

## স্পেন ও পর্টুগাল।

এই দুই দেশ স্বস্বপ্রধান রাজার অধীন, কিন্তু ইহাদের আকারাদি ভূগোলিক বিষয় সকল পরস্পর সমান; এজন্য প্রথমতঃ সে সকল বিষয় একত্র বর্ণনের পর, আর আর বিষয় সকল স্বতন্ত্র করিয়া লিখিত হইবে।

স্পেন ও পর্টুগাল এই উভয় দেশ একত্রে একটী বিস্তীর্ণ উপদ্বীপ। এই উপদ্বীপের অভ্যন্তর ভাগ অতি উন্নত ও বিস্তৃত অধিত্যকা। সেই অধিত্যকার চতুঃপার্শ্বিক ভূমি নিম্ন, ক্রমশঃ ঢালু এবং গিরি ও অন্তর্দ্দেশে বিচ্ছিন্ন। অধিত্যকার উপরে অনেক পর্ব্বত দেখিতে পাওয়া যায়। এই সকল

পর্ব্বত পূর্ব্ব-পশ্চিমে বিস্তৃত ও পরস্পর শ্রেণীবদ্ধ। ইহাদের অন্তর্দ্দেশ সকল অতিশয় দীর্ঘ ও সুদৃশ্য এবং প্রায় সকল অন্তর্দ্দেশেই একটী প্রধান নদী ও বহুল শাখানদী প্রবাহিত।

স্পেন ও পর্টুগাল উপদ্বীপের ভিন্ন ভিন্ন স্থানে শীতাতপের ভিন্ন ভিন্ন ভাব। অধিত্যকা-প্রদেশে ঋতুভেদে শীত গ্রীষ্ম উভয়েরই আতিশয্য হইয়া থাকে, সমুদ্রের সমীপস্থ প্রদেশ সকলে কিছুরই তাদৃশ আতিশয্য হয় না। এখানে মধ্যে মধ্যে অগ্নিকোণ হইতে সোলান নামে একপ্রকার বায়ু প্রবাহিত হয়। ঐ বায়ু ইটালীদেশীয় সিরাকো বায়ুর ন্যায় অনিষ্টকর।

এই উপদ্বীপের অধিকাংশ ভূমি উর্ব্বরা। ধান, গম, যব, ভুট্টা, পাট, শণ ও জিৎফল যথেষ্ট পাওয়া যায় এবং কমলালেবু আঙ্গুর প্রভৃতি সুখাদ্য ফলও অপর্য্যাপ্ত জন্মে। কোন কোন প্রদেশে ইক্ষুও উৎপন্ন হয়। এই ভূভাগে অরণ্য অধিক নাই। লোকের মনে বড় গাছের প্রতি কেমন একপ্রকার বিদ্বেষ আছে, গাছ বাড়িতে না বাড়িতেই কাটিয়া নিপাত করে।

## স্পেন রাজ্য।

উপদ্বীপের অধিকাংশই স্পেন রাজ্য।

পরিমাণফল ৪৫,০০০ বর্গক্রোশ। লোকসঙ্খ্যা ১,৬০,০০,০০০।

সীমা।—উত্তরে পিরিনিস পর্ব্বত ও বিস্কে সাগর; পূর্ব্ব ও দক্ষিণে ভূমধ্য-সাগর; পশ্চিমে আটলাণ্টিক মহাসাগর ও পর্টুগাল।

এই রাজ্যের অধিবাসীদিগকে স্পানিয়ার্ড কহে। তাহাদের আচার, ব্যবহার, ভাষা ও চরিত্র সকল স্থানে সমান নহে,

বাসস্থান-ভেদে অনেক প্রভেদ দৃষ্ট হয়। সামান্যতঃ ইহারা মিতভোজী, গম্ভীরপ্রকৃতি ও অতিশয় অলস।

স্পেনে শিক্ষাকার্য্যের ব্যবস্থা অতি জঘন্য ছিল, কিন্তু কয়েক বৎসর ক্রমশই উন্নত হইতেছে।

গত পঞ্চাশ ষাটি বৎসরের মধ্যে স্পেনের শাসন-প্রণালী বারংবার পরিবর্ত্তিত হইয়াছে। এই দেশে প্রজাতন্ত্র প্রণালীতে রাজকার্য্য সম্পন্ন হয়।

স্পেনের রাজধানী মেড্রিড, মাঞ্জনারস নাম্নী ক্ষুদ্র নদীর তটে অবস্থিত। টলিডো টেগস নদীর তীরবর্ত্তী এবং পূর্ব্বে রাজধানী ছিল; এখানে উৎকৃষ্ট তরবারি প্রস্তুত হয়। বালাডোলিড ও বর্গস্ উভয় নগরেই পূর্ব্বে রাজধানী ছিল; সিজোবিয়ার রোমক সম্রাট্ ট্রাজানের নির্ম্মিত বহ্বায়ত পয়ঃপ্রণালী দৃষ্ট হয়; সালামাঙ্কা নগরের বিশ্ববিদ্যালয় পূর্ব্বে অতিশয় প্রধান ছিল, এই নগরে ১৮১২ খৃঃ অব্দে ডিউক-অব্-ওয়েলিঙটন ফরাসিদিগকে পরাস্ত করেন; সিউডাড রড্রিগো সাংগ্রামিক ঘটনার জন্য ইতিহাসে প্রসিদ্ধ; সানসিবাষ্টিন ১৮১৩ সালে ইংরেজেরা লুঠ করেন; বিল্‌বা ও সণ্টাডর দুই প্রধান অর্ণববন্দর; ফেরল নগর রণতরির আড্ডা; করুনা নগরে ১৮০৯ খৃঃ অব্দে ইংলণ্ডীয় সর জন মূর ফরাসিদিগের সহিত সংগ্রামে পতিত হন; সাণ্টিয়াগো নগরের গির্জ্জা অতি প্রসিদ্ধ, এখানে অনেক যাত্রীর সমাগম হয়; বাডাজোস ১৮১২ অব্দে ইংরেজেরা লুঠ করেন; কেডিজ নগর রণতরির আড্ডা এবং একটী প্রধান বাণিজ্য-স্থান; জিরিস নগরে সেরী-নামক সুরা প্রস্তুত হয়; সেবিল বাণিজ্য-স্থান; কর্ডোবা নগর মূরদিগের অধিকারকালে

অত্যন্ত সমৃদ্ধ ছিল; গ্রানাডা নগরে মূরদিগের নির্ম্মিত এক উৎকৃষ্ট প্রাসাদ সাছে; কার্থিজিনা পূর্ব্বে রণতরির প্রধান আড্ডা ছিল; বালেন্সিয়া রেশমের কারখানার জন্য খ্যাত; বারসিলোনা দৃঢ় দুর্গে রক্ষিত, ইহাতে অনেক বাণিজ্য ও শিল্পের অনুশীলন হয়; রিউজ নগরে কার্পাস ও রেশমের বিস্তৃত কারখানা আছে; জারাগোসা ও বিটোরিয়া উভয় নগরই যুদ্ধ-ঘটনার জন্য প্রসিদ্ধ। পামাস বেলেরিক দ্বীপপুঞ্জের অন্তর্গত মাজর্কার প্রধান নগর।

স্পেন এক সময়ে অতিশয় পরাক্রান্ত ছিল এবং বহু জনপদের উপর কর্ত্তৃত্ব করিত। পরে ইহার সামরিক বিক্রমের নিতান্ত হ্রাস হইয়া উঠে, কিন্তু সম্প্রতি উহা আবার পুনরুজ্জীবিত হইতেছে। অধুনা পশ্চাল্লিখিত কয়েকটী ইহার প্রধান বিদেশীয় অধিকার।*

উত্তর আফ্রিকায়—সিউটা ও জিবরাল্টরের সম্মুখবর্ত্তী আর কতিপয় ক্ষুদ্র স্থান। আটলাণ্টিক মহাসাগরে—কানেরিপুঞ্জ। গিনি উপসাগরে—ফর্ণাণ্ডপো ও আনবন। প্রশান্ত মহাসাগরে—ফিলিপাইনপুঞ্জ, লাড্রোনপুঞ্জ ও কারোলাইনপুঞ্জ। কারিব সাগরে—কিউবা, পোর্টরিকো ও আর কতিপয় দ্বীপ।

* স্পেনের মধ্যে দুইটী স্থান স্পেন-গবর্ণমেণ্টের অধীন নয়, একটীর নাম জিবরাল্টর, অন্যটীর নাম আণ্ডেরি। জিবরাল্টর ইংলণ্ডের অধিকৃত। আণ্ডেরি পিরিনিস পর্ব্বতের একটী অন্তর্দ্দেশে স্থিত, সাধারণতন্ত্র।

## পর্টুগাল রাজ্য।

পরিমাণফল ৯,১০০ বর্গক্রোশ। লোকসঙ্খ্যা ৪০,০০,০০০।

সীমা —উত্তরে ও পূর্ব্বে স্পেন; দক্ষিণে ভূমধ্য-সাগর; পশ্চিমে আটলাণ্টিক মহাসাগর।

পর্টুগালের অধিবাসীদিগকে পর্টুগিজ কহে। ইহারা ও স্পানিয়ার্ডেরা উভয়েই একবংশোদ্ভব। ইহাদের উভয়ের ভাষারও পরস্পর অনেক সাদৃশ্য আছে; কিন্তু ইহারা পরস্পরের অত্যন্ত বিদ্বেষী; পর্টুগিজেরা সচরাচর সবলশরীর, অধ্যবসায়শালী ও অতিশয় সহিষ্ণু। ইহারা স্বদেশ-প্রচলিত ধর্ম্ম ও আচার ব্যবহারের অত্যন্ত অনুরক্ত। সুনীতি বিষয়ে ইহাদের অবস্থা অতীব নিকৃষ্ট।

পর্টুগালে অধিক বিদ্যালয় নাই। যেগুলি আছে সেগুলিও সর্ব্বাঙ্গ-সম্পন্ন নহে; কিন্তু রাজ্যের সর্ব্বপ্রধান নগরে অনেক সুবিস্তৃত পুস্তকাগার, একটী পর্য্যবেক্ষণিকা * ও সাহিত্য পদার্থাদি শিখিবার উপযুক্ত কতকগুলি বিদ্যালয় আছে।

পর্টুগালের রাজধানী লিসবন, টেগস নদীর তীরে অবস্থিত। ১৭৫৫ খৃঃ অব্দে এই নগরে ভয়ানক ভূমিকম্প উপস্থিত হইয়াছিল; প্রথিত আছে, তাহাতে প্রায় ৬০,০০০ লোকের মৃত্যু ঘটে। লিসবনের কিয়দ্দূর উত্তর-পশ্চিমে সিণ্টা ও টরেস্‌বেড্রাস যুদ্ধসংক্রান্ত ঘটনার নিমিত্ত প্রসিদ্ধ। রাজধানীর দক্ষিণে সেতুবল একটী বর্দ্ধনশীল বন্দর। এল্‌বাস, স্পেনের বাডাজোস নগরের সম্মুখবর্ত্তী; এখানকার দুর্গের ন্যায় সুদৃঢ় দুর্গ

---

* গ্রহনক্ষত্রাদি পর্য্যবেক্ষণের গৃহকে পর্য্যবেক্ষণিকা কহা যায়।

পৃথিবীতে আর নাই। কোইম্বরা নগরে বিশ্ববিদ্যালয় আছে। বসাকো ও আলমিডা নগরে ১৮১০ ও ১৮১১ সালে ফরাসিরা পরাভূত হয়। লামিয়ো নগরে ১১৪৪ খৃঃ অব্দে কর্টিজ অর্থাৎ পর্টুগালের প্রকৃতি-সমিতির প্রথম অধিবেশন হয়। অপর্টো, পোর্ট-নামক মদিরার নিমিত্ত প্রসিদ্ধ। বালেন্কা, ব্রাগাঞ্জা, ব্রাগা ও ইবোরা—এ দেশের আর চারিটী প্রধান স্থান।

পর্টুগালের ইদানীন্তন বিদেশীয় অধিকারের মধ্যে পশ্চাল্লিখিত কয়েকটী প্রধান। আটলাণ্টিক মহাসাগরে—আজোর-পুঞ্জ, মেডিরাপুঞ্জ, কেপবর্ডপুঞ্জ ও সেণ্টটামস। আফ্রিকায়—আঙ্গোলা ও বেঙ্গুলা, পশ্চিম আফ্রিকার অন্তর্গত; মোজাম্বিক পূর্ব্ব আফ্রিকার অন্তর্ব্বর্ত্তী। আসিয়ায়—গোয়া, সল্‌সেট, ডামন ও ডিউ, ভারতবর্ষের অন্তর্গত। মেকেয়ো দ্বীপ, কাণ্টনের নিকটবর্ত্তী এবং ভারতসাগরীয় দ্বীপশ্রেণীর মধ্যে কয়েকটী উপনিবেশ।

## ইয়ুরোপের প্রধান প্রধান দ্বীপ।

### বৃটন সাম্রাজ্য।

ফ্রান্সের উত্তর-পশ্চিম আটলাণ্টিক মহাসাগরের গর্ভে বৃটন নামে দ্বীপ আছে। সেই দ্বীপ ও তাহার পশ্চিমে আয়র্লণ্ড এবং সমীপবর্ত্তী সমুদয় ক্ষুদ্র দ্বীপ এক রাজার অধীন। তাঁহার রাজ্যকে গ্রেট বৃটন ও আয়র্লণ্ডের সংযুক্ত রাজ্য, অথবা সঙ্ক্ষেপে বৃটন সাম্রাজ্য কহে। অস্মদ্দেশে এই

রাজ্য সচরাচর বিলাত নামে পরিচিত। ক্রমান্বয়ে বৃটন ও আয়র্লণ্ডের বিবরণ নিম্নে লিখিত হইতেছে।

## বৃটন।

বৃটন দ্বীপ তিন প্রধান ভাগে বিভক্ত; ইংলণ্ড, স্কট্‌লণ্ড, ও ওয়েল্‌স। তন্মধ্যে স্কট্‌লণ্ড সর্ব্বোত্তর, তাহার দক্ষিণে ইংলণ্ড, ইংলণ্ডের পশ্চিমে ওয়েল্‌স। এই তিন ভাগ আবার অনেক ক্ষুদ্র ভাগে বিভক্ত। সেই সমুদয় ক্ষুদ্র ভাগকে শায়র অথবা কাউণ্টি কহে। ইংলণ্ড (১) চল্লিশ, ওয়েল্‌স (২) বার ও স্কট্‌লণ্ড (৩) তেত্রিশ শায়রে বিভক্ত। ইংলণ্ড,

---

(১) ইংলণ্ডের কাউণ্টি সকলের নাম।—নর্দম্বর্লণ্ড, ডর্হাম, ইয়র্ক, ডর্বি, ষ্ট্রাফোর্ড, লেষ্টর, নটিঙহাম, লিঙ্কলন, রটলণ্ড, নর্দামটন, বেডফোর্ড, হণ্টিঙডন, কেম্‌ব্রিজ, নর্ফোক, সফোক, এসেক্‌স, মিডিল্‌সেক্‌স, হর্টফোর্ড, বকিঙহাম, অকস্‌ফোর্ড, বর্কশায়র, সরে, কেণ্ট, সসেক্‌স, হাম্পশায়র, উইল্টশায়র, ডর্সেটশায়র, ডিবন, কর্ণোয়াল, সমরসেট, গ্লষ্টর, ওয়ারেষ্টর, ওয়ারিক, স্রপ্‌শায়র, হেরফোর্ড, মন্মথ, চেশায়র, লাঙ্কেশায়র, ওয়েষ্টমোর্লণ্ড ও কম্বর্লণ্ড।

(২) ওয়েল্‌সের কাউণ্টি সকলের নাম।—ফ্লিণ্টশায়র, ডেম্‌বি, কার্নার্বন, আঙ্গেল্‌সি, মেরিওনেথ, মন্‌গমরি, কার্ডিগান, পেম্‌ব্রোক, কেরমার্থন, গ্লামর্গান, ব্রেকনক ও রাডনর।

(৩) স্কট্‌লণ্ডের কাউণ্টি সকলের নাম।—বরউইক, রক্‌সবর, সেল্‌কার্ক, পিবেল্‌স, হাডিঙটন, এডিনবরা, লিন্‌লিথ্‌গো, ষ্টার্লিঙ, ক্লাকমানন, কিনরস, ফাইপ, পর্তশায়র, ফরফার, কিঙ্কার্ডিন, আবর্ডিন, বানফ, এল্‌গিন বা মরে, নেরিন, ইন্‌বর্‌নেস, রস, ক্রোমার্টি, সদর্লণ্ড, কেথনেস, আর্কনি ও সেটলণ্ড, আর্জিল, বিউট, ডম্বার্টন, লানর্ক, রেনফ্রিউ, আয়র, উইগটন, কর্ককড্‌ব্রিজ ও ডম্‌ফ্রিজ।

স্কট্‌লণ্ড ও ওয়েল্‌স এই তিনের মধ্যে ইংলণ্ড সর্ব্বপ্রধান, স্কট্‌লণ্ড তদপেক্ষা ন্যূন, ওয়েল্‌স সর্ব্বাপেক্ষা ন্যূন। ইংলণ্ড ও ওয়েল্‌সের পরস্পর অধিক প্রভেদ নাই; এজন্য তাহাদের স্বতন্ত্র বিবরণ লেখা গেল না। ইংলণ্ড ও ওয়েল্‌স উভয়েরই ইংলণ্ড নামে পরিচয় প্রদত্ত হইতেছে।

## ইংলণ্ড।

পরিমাণফল ১৪,৫৮০বর্গক্রোশ। লোকসংখ্যা ২,০০,০০,০০০

সীমা।—উত্তরে স্কট্‌লণ্ড; পূর্ব্বে জর্মন মহাসাগর; দক্ষিণে ইংলিস সাগর; পশ্চিমে সেণ্ট জর্জ প্রণালী ও আইরিস সাগর।

ইংলণ্ডের পূর্ব্ব উপকূল নিম্ন ভূতল, পশ্চিম উপকূল দার্ষদ * ও স্থানে স্থানে সাগরশাখার প্রবেশনিবন্ধন ক্রকচপ্রান্তের ন্যায় বিচ্ছিন্ন। দেশের অগ্নিকোণ পললময় † সমতল ক্ষেত্র, মধ্যস্থলে ভূমি ভঙ্গিমতী, পশ্চিম ও উত্তর ভাগ কতিপয় অনতি-উচ্চ পর্ব্বতে আকীর্ণ। এ দেশের সমুদয় সমতল ক্ষেত্র তৃণ ও শস্যের হরিত শোভায় মণ্ডিত, পার্ব্বতীয় প্রদেশে বন্ধুর শিলাতল, সঙ্কীর্ণ অন্তর্দেশ ও বেগবান্ নির্ঝর দেখিতে পাওয়া যায়। ইংলণ্ডের স্থানে স্থানে বন্ধুর পঙ্কিল ভূমি ও গুল্মপূর্ণ পতিত ক্ষেত্রও অনেক আছে।

পৃথিবীর যে স্থানে ইংলণ্ডের অবস্থান, তদনুসারে ইহাতে

---

* দৃষদ্ শব্দে প্রস্তর, দার্ষদ—প্রস্তর-নির্ম্মিত।

† নদীর পলিকে পলল কহে, পলিবিশিষ্ট হইলে পললময় বলা যায়।

শীতাতপের যতদূর আতিশয্য সম্ভব, চারি দিক জলে বেষ্টিত বলিয়া ততদূর হইতে পায় না। ভারতবর্ষের সহিত তুলনা করিলে এ খানে শীতের অত্যন্ত প্রাদুর্ভাব। এখানকার বায়ু সজল, অনচ্ছ ও ক্ষণে উষ্ণ, ক্ষণে শীতল; স্বাস্থ্যের পক্ষে উহা অত্যন্ত উপকারী এবং উহার এই এক বিশেষ গুণ যে, অঙ্গে লাগিলে নিরবচ্ছিন্ন অলস থাকিতে কষ্ট বোধ হয়। ইংলণ্ডের পশ্চিম ভাগে প্রায় সর্ব্বদাই বৃষ্টি হইয়া থাকে। পূর্ব্ব ভাগ অপেক্ষাকৃত নির্বৃষ্ট। তথায় মধ্যে মধ্যে পূর্ব্ব দিক হইতে অত্যন্ত শীতল সুতরাং অতি অসুখস্পর্শ বায়ু প্রবাহিত হয়।

ইংলণ্ডের সমুদয় সমতল ভূমি উর্ব্বরা, আবাদ করিলে বিবিধ শস্য উৎপন্ন হইতে পারে, কিন্তু গবাদি তৃণজীবী পশু চরিবে বলিয়া উহার অর্দ্ধভাগ অকৃষ্ট পড়িয়া থাকে। পূর্ব্বে ইংলণ্ডে বিস্তর অরণ্য ছিল; কিন্তু কৃষির চালনা ও বাহাদুরী কাষ্ঠের প্রয়োজনহেতু ক্রমশঃ তাহার অধিকাংশ অন্তর্হিত হইয়াছে। এখানকার আরণ্য তরুর মধ্যে ওক, ভূর্জ্জ, এলম, আস ও দেবদারু এই কয়প্রকার প্রধান। শস্যের মধ্যে গম, যব ও ওট অপেক্ষাকৃত প্রচুর। সুখাদ্য ফলের মধ্যে কুল, আতা, চেরি, আকরট ও পেয়ার উল্লেখের যোগ্য।

ইংলণ্ডের আরণ্য জন্তুর মধ্যে হরিণ ও বন্য বৃষ অপেক্ষাকৃত প্রসিদ্ধ; গ্রাম্য জন্তুর মধ্যে অশ্ব, মেষ ও গাভী প্রধান। ইংলণ্ডে অপর্য্যাপ্ত পাথরিয়া কয়লা ও লোহা পাওয়া যায়। তামা, সীসা ও দস্তাও যথেষ্ট উৎপন্ন হয়।

ইংলণ্ডের অধিবাসীদিগকে ইংরেজ কহে। ইংরেজেরা স্বশরীর, সাহসী, তেজীয়ান্, পরিশ্রমী, অধ্যবসায়শালী,

সুবুদ্ধি, চতুর ও সংগ্রাম-নিপুণ। ইহারা সতত পরিষ্কার পরিচ্ছন্ন থাকে, এবং বাসস্থান পরম রমণীয় করে। ইংরেজেরা বাক্যে ধর্ম্মের অতিশয় গৌরব করে, কিন্তু কার্য্যকালে ইহাদিগকে সর্ব্বদা সেরূপ ধর্ম্মভীরু দেখা যায় না। ইংরেজি অনেক পুস্তকে উল্লেখ আছে—ইহারা ধর্ম্মিষ্ঠ, সরল, বদান্য ও পরহিতকারী; কিন্তু সকল স্থলেই সেই পরিচয় সমূলক বোধ হয় না। অনেকেই নিঃসন্দেহ প্রচুর-পরিমাণে ঐ সকল সদ্‌গুণে অলঙ্কৃত, কিন্তু ইংলণ্ডবাসী ধবলবর্ণ পুরুষমাত্রই শুক্লকর্ম্মা এমন কথা বলা যায় না।

ইংলণ্ডীয়দের শিল্পকার্য্য অতীব বিস্তৃত ও অর্থকর। অন্য কোন জাতিই ইহাদিগকে শিল্পে পরাস্ত করিতে পারে না। ইহাদের শিল্পদ্রব্যের মধ্যে কার্পাস ও পট্টবস্ত্র এবং ধাতু ও কাচ-নির্ম্মিত নানাপ্রকার দ্রব্য অতিশয় উৎকৃষ্ট। এই সকল দ্রব্য প্রায় ইংলণ্ড হইতেই পৃথিবীর আর আর সর্ব্বত্র নীত হয়। উপরিউক্ত কয়েকপ্রকার শিল্পদ্রব্য ব্যতিরেকে অপরাপর শিল্পদ্রব্যও তাহারা এত প্রস্তুত করে যে, সেই সকল এই স্বল্পায়ত পুস্তকে লিখিয়া শেষ করা যায় না।

শিল্পকার্য্যে ইংলণ্ড যেরূপ শ্রেষ্ঠ, বাণিজ্যে তদপেক্ষাও অধিক। এদেশীয় অন্তর্বাণিজ্যে * কত টাকা ও কত লোক নিযুক্ত আছে গণিয়া শেষ করা সহজ নহে; আর বহির্বাণিজ্য এরূপ বিস্তৃত যে, ধরাতলে মনুষ্যের গম্য এমন স্থান অপ্রসিদ্ধ

* কোন দেশের অধিবাসীরা আপনাদিগের মধ্যে যে ক্রয় বিক্রয় করে তাহাকে অন্তর্বাণিজ্য, আর বিদেশে যে সকল ক্রয় বিক্রয় করে তাহাকে বহির্বাণিজ্য, কহা যায়।

যে খানে ইংরেজ বণিকদিগের গতিবিধি নাই। যে সকল দ্রব্য ইংলণ্ডে উৎপন্ন হয়, তন্মধ্যে যে যে দ্রব্য বিদেশে বিক্রীত হইবার সম্ভাবনা, তৎসমুদয় প্রকারই বিদেশে প্রেরিত হইয়া থাকে, এবং তাহার বিনিময়ে, হয় নগদ টাকা নয় কোনপ্রকার পণ্য, প্রতিগৃহীত হয়। বাণিজ্যের নিরন্তর অনুশীলনে ইংরেজদিগের সৌভাগ্যের সীমা নাই। জলনিধি সর্ব্বত্র ইহাদের পদানত রহিয়াছে, এবং বাণিজ্যের অনুসরণ-ক্রমে আসিয়া, ইহারা ভারতবর্ষ প্রভৃতি প্রকাণ্ড প্রকাণ্ড ভূভাগে আধিপত্য সংস্থাপন করিয়াছে। আহা! ভারত-বর্ষীয়েরা বাণিজ্য-বিষয়ে কত দিনে ইংরেজ বণিকদিগের পদবীতে পদার্পণ করিবেন! বিধাতা তাঁহাদের আবাসভূমি অতীব ফলবতী করিয়াছেন, কিন্তু সেই ফলবতী বসুমতী দীর্ঘকাল পরভোগ্যা রহিয়াছে। বিদেশীয় বণিকেরা তদুৎপন্ন দ্রব্যে ধনরাশি সঞ্চয় করে, ভারতবর্ষীয়েরা কেবল সেই সকল বণিকদিগের দপ্তরে লেখনী-চালন ও সভয়-অন্তরে প্রভুর মুখে রোষ-তোষের লক্ষণ-অবলোকনে জীবন ক্ষেপণ করিয়া থাকেন। "বাণিজ্যে বসতে লক্ষ্মীঃ" এই বচন আবার কত দিনে ভারতবর্ষের সর্ব্বত্র প্রতিধ্বনিত হইবে বলা যায় না।

ইংলণ্ডে সামান্য লোকদিগের শিক্ষার নিমিত্ত ইংলণ্ডীয় গবর্ণমেণ্টের অনধীন দুইটী শিক্ষাসমাজ আছে। সেই দুই সমাজের অধীনে অনেক প্রাত্যহিক পাঠশালা ও স্থানে স্থানে রবিবারিক পাঠশালা সংস্থাপিত আছে, সেই সমুদয় পাঠশালায় দুঃখী লোকের সন্তানেরা পড়াশুনা করে। কয়েক বৎসর অতীত হইল, গবর্ণমেণ্ট হইতে নিয়ম হইয়াছে যে,

সামান্য লোকদিগের শিক্ষার নিমিত্ত বিদ্যালয় সংস্থাপনের জন্য গবর্ণমেণ্ট-সমীপে আবেদন করিলে আনুকূল্য প্রদত্ত হইবে। ইংলণ্ডীয় প্রধান ও মধ্যম অবস্থার লোকদিগের শিক্ষোপযোগী বিদ্যালয় প্রায় সকল নগরেই সংস্থাপিত আছে, সেই সমুদয় নগরীয় পাঠশালায় ও ইটন প্রভৃতি কতিপয় প্রধান বিদ্যালয়ে ভদ্র-সন্তানেরা বিবিধ বিদ্যায় শিক্ষিত হন। তদনন্তর বিশ্ববিদ্যালয়ে প্রবেশ করিবার যোগ্য হইলে, তথায় যাইয়া অধ্যয়ন করেন। ইংলণ্ডে অক্সফোর্ড, কেম্‌ব্রিজ, লণ্ডন ও ডর্হাম—এই চারি স্থানে চারি বিশ্ববিদ্যালয় আছে, তন্মধ্যে প্রথম দুইটী অতিশয় প্রসিদ্ধ। ইংরেজেরা সাহিত্য, পদার্থ, গণিতাদি বিবিধ বিদ্যায় অতিশয় পারদর্শী। তাহাদের কোন কোন গ্রন্থকর্ত্তা ঐ সকল বিষয়ে এরূপ উৎকৃষ্ট গ্রন্থ রচনা করিয়া গিয়াছেন যে, তাঁহাদের কীর্ত্তি কখনই বিলুপ্ত হইবার সম্ভাবনা নাই।

ইংলণ্ডের ভাষাকে ইংরেজি ভাষা কহে। যাবতীয় বৃটন রাজ্যে এই ভাষায় সমুদয় পুস্তকাদি লিখিত হয়, কিন্তু ওয়েল্‌স স্কট্‌লণ্ডের উত্তর ভাগ ও আয়র্লণ্ডের পশ্চিম ও দক্ষিণ ভাগের লোকেরা এই ভাষায় সচরাচর কথাবার্ত্তা কহে না। স্কট্‌লণ্ডের উত্তর ভাগ ও আয়র্লণ্ডের দক্ষিণ-পশ্চিম ভাগের প্রচলিত ভাষা উভয়ই প্রায় এক, উহাকে গেলিক কহে; ওয়েল্‌স-বাসীদিগের ভাষা স্বতন্ত্র।

ইংলণ্ডের শাসন-প্রণালী অতি উৎকৃষ্ট। এখানকার রাজ-পদ পুরুষানুক্রমিক, অর্থাৎ এক রাজার মৃত্যু হইলে পর, তাঁহার উত্তরাধিকারী, পুরুষ হউন বা স্ত্রী হউন, সিংহাসনে আরোহণ

করেন। অধুনা ইংলণ্ডে একজন স্ত্রী রাজপদে অভিষিক্ত আছেন। তাঁহার নাম মহারাণী বিক্টোরিয়া। মহারাণী ও তদীয় মন্ত্রিগণ যাহাতে যাবতীয় আইনের যথাবিহিত কার্য্য হয় তদবলোকন করেন, কিন্তু তাঁহাদের আইন প্রস্তুত করিবার ক্ষমতা নাই। ইংলণ্ডে পার্লিমেণ্ট নামে সভা আছে, সেই সভায় যাবতীয় আইন প্রস্তুত হয়। পার্লিমেণ্ট দুই সমাজে বিভক্ত। ইংলণ্ডের যাবতীয় সম্ভ্রান্ত লোক ও প্রধান প্রধান যাজক এবং স্কট্‌লণ্ড ও আয়র্লণ্ডের প্রেরিত কতিপয় সম্ভ্রান্ত পুরুষ ও প্রধান যাজক এক সমাজের সভ্য; এই সমাজকে 'হাউস্ অব্ লর্ডস্' অর্থাৎ সম্ভ্রান্তদিগের সমাজ কহে। অন্য সমাজে বৃটনরাজ্যবাসী অবশিষ্ট যাবতীয় প্রজার প্রতিনিধিস্বরূপ কতকগুলি সভ্য উপস্থিত থাকেন; এই সমাজকে 'হাউস্ অব্ কমন্স্, অর্থাৎ সামান্য লোকদিগের সমাজ কহে। এই দুই সমাজের মধ্যে সামান্যলোকদিগের সমাজ অপেক্ষাকৃত অধিক ক্ষমতাপন্ন। ইহার আদেশ ব্যতিরেকে গবর্ণমেণ্ট কোনপ্রকার নূতন শুল্কের সৃষ্টি করিতে পারেন না, এবং রাজ্যসংক্রান্ত কোন অসাধারণ ব্যয় উপস্থিত হইলে, যাবৎ এই সমাজ সেই ব্যয়ে স্বীকৃত না হয়, তাবৎ গবর্ণমেণ্ট উহা আদায় করিতে পারেন না। শাসনসংক্রান্ত বিষয়ে কোনরূপ অন্যায়াচরণ হইলে রাজমন্ত্রীদিগকে পার্লিমেণ্টের নিকট দায়ী হইতে হয় এবং বিচারে দোষী স্থির হইলে পার্লিমেণ্ট তাঁহাদিগের দণ্ড বিধান করিয়া থাকেন। পার্লিমেণ্ট হইতে যাবতীয় আইনের পাণ্ডুলিপি প্রস্তুত হইয়া সম্মতির নিমিত্ত মহারাণীর নিকট প্রেরিত হয়। তাঁহার সম্মতি হইলে, উহা

